পড়িল; কুমুদিনী চিনিল, যাহার নিকট তাহাকে আনিয়াছে, সে তাহার স্বামী। নিমচাঁদ এই কার্যে অনুতপ্ত হইয়া অটলের সঙ্গ পরিত্যাগ করিতে প্রতিজ্ঞাবদ্ধ হইল, অটলের মনেও একটু কেমন যেন ভাবান্তর উপস্থিত হইল, কিন্তু সেই মুহূর্তেই পুনরায় উভয়ে 'ব্রাণ্ডী' পান করিবার জন্য বাগানে চলিয়া গেল।

'নীল-দর্পণে'র মত 'সধবার একাদশী'ও উদ্দেশ্যমূলক নাটক। ইহার উদ্দেশ্যরূপে নাট্যকার প্রারম্ভেই কয়েকটি ইংরেজি বাক্য উদ্ধৃত করিয়াছেন। তাহাদের মধ্যে এলিবু বারেটের 'Touch not, taste not, smell not, drink not anything that intoxicates' উক্তিটি নাটকের উদ্দেশ্য সুস্পষ্টভাবে ব্যক্ত করিয়াছে। দীনবন্ধুর যে অনুভূতিশীল হৃদয় একদিন পল্লীর নীলচাষীদিগের দুঃখদুর্দশা দেখিয়া কাতর হইয়াছিল, তাহাই সমসাময়িক নাগরিক সভ্যতার এক কদর্য রূপ দেখিয়া সেদিন ঘৃণায় ও বিতৃষ্ণায় ভরিয়া উঠিয়াছিল। 'সধবার একাদশী'র মধ্য দিয়া তাহারই অভিব্যক্তি দেখা দিয়াছে। সাহিত্যের ভিতর দিয়া সমাজ-সংস্কারের প্রয়াস ইতিপূর্বেই এদেশে সকলের দৃষ্টি আকর্ষণ করিয়াছিল। দীনবন্ধু তাহারই সূত্র ধরিয়া সেকালের শিক্ষিত নব্য বাংলার একটি জঘন্য দুর্নীতির ও তাহার শোচনীয় পরিণামের প্রতি সমাজের দৃষ্টি আকর্ষণ করিতে প্রয়াসী হইয়াছিলেন। তাঁহার উদ্দেশ্য কতখানি সফল হইয়াছিল, তাহা আমাদের বিচার্য নহে; সাহিত্যিক রচনা হিসাবে তাহা কতদূর সার্থকতা লাভ করিয়াছে, তাহাই আমাদের বিচার করিয়া দেখিতে হইবে।

উনবিংশ শতাব্দীর মধ্যভাগে ইংরেজি শিক্ষিত নব্য যুবক-সম্প্রদায়ের মধ্যে মদ্যপান যে অত্যন্ত ব্যাপক আকার ধারণ করিয়া শিক্ষিত সমাজের নৈতিক ভিত্তি শিথিল করিয়া দিয়াছিল, সমসাময়িক সাহিত্য হইতেই তাহার পরিচয় লাভ করিতে পারা যাইবে—সেই ইতিবৃত্তের এখানে আর পুনরাবৃত্তি করিতে চাহিনা। প্রত্যেক সমাজহিতৈষী ব্যক্তিই ইহার প্রতিকারের নানাবিধ উপায় সন্ধান করিতেছিলেন, অল্পকাল মধ্যেই সমবেতভাবে এই কুপ্রথার বিরুদ্ধে সংগ্রাম কবিবার উদ্দেশ্যে কতকগুলি সাধারণ প্রতিষ্ঠানও স্থাপিত হইল। তাহাদের মধ্যে প্যারীচরণ সরকার প্রতিষ্ঠিত Temperance Society বা 'সুরাপান-নিবারণী-সমিতি' অন্যতম। এই সমিতির কার্যাবলী ও উদ্দেশ্য তখন দেশের শিক্ষিত সমাজের আলোচনার বিষয় ছিল। দীনবন্ধুর 'সধবার

একাদশী' Temperance Society প্রতিষ্ঠিত হইবার অল্পকাল পরই রচিত হয়। বলা বাহুল্য, এই সমিতির ও দীনবন্ধুর 'সধবার একাদশী' নাটকের উদ্দেশ্য ছিল অভিন্ন।

'সধবার একাদশী'র মধ্যে সর্বপ্রথম উল্লেখযোগ্য চরিত্র নিমচাঁদ। এই চরিত্রটির পরিকল্পনায় দীনবন্ধুর স্বকীয় প্রতিভার বৈশিষ্ট্য অনেকটা প্রকাশ পাইয়াছে। পূর্বেই বলিয়াছি, প্রত্যক্ষদৃষ্ট সমাজ-চরিত্রগুলি দীনবন্ধুর পরিকল্পনায় যত শক্তিশালী হয়, কল্পিত চরিত্রগুলি তেমন হয় না। নিমচাঁদও দীনবন্ধু কর্তৃক প্রত্যক্ষদৃষ্ট তদানীন্তন সমাজের একটি বিশিষ্ট বাস্তব চরিত্র; কিন্তু এই কথাটিই এখানে একটু বিস্তৃতভাবে বুঝাইয়া বলিবার প্রয়োজন বোধ করি।

বঙ্কিমচন্দ্র বলিয়াছেন, 'সধবার একাদশী'র প্রায় সকল নায়ক-নায়িকাই জীবিত ব্যক্তির প্রতিকৃতি; নিমচাঁদও ইহার ব্যতিক্রম নহে। কিন্তু কেহ কেহ যে মনে করেন, নিমচাঁদ মাইকেল মধুস্থদন দত্তের প্রতিকৃতি, তাহা সত্য নহে। কারণ, যদিও নিমচাঁদের মুখে মধুস্থদনের নিজস্ব তুই একটি উক্তির স্থান দেওয়া হইয়াছে, তথাপি সমগ্রভাবে মধুস্থদনের ব্যক্তিগত চরিত্র বিচার করিয়া দেখিলে ইহার সঙ্গে নিমচাঁদের চরিত্রের কোন সামঞ্জস্য পাওয়া যায় না। মধুস্থদনের সমস্ত কার্যাবলীর মধ্যেই যেমন সর্বদাই কেবলমাত্র উচ্চশিক্ষার নহে, উচ্চতর প্রতিভারও একটা স্পর্শ থাকিত, নিমচাঁদের চরিত্রের মধ্যে তাহা নাই। নিমচাঁদের শিক্ষার ফল তাহার মজ্জায় গিয়া প্রবেশ লাভ করিতে পারে নাই, এক কথায় শিক্ষা সম্পূর্ণভাবে স্বাঙ্গীকৃত হইয়া তাহার জীবনের আদর্শ গঠনে সহায়তা করিতে পারে নাই, কিন্তু মধুস্থদন সম্পর্কে একথা বলিতে পারা যায় না। একটা উচ্চতর জীবনাদর্শ সর্বদাই মধুস্থদনের জীবনকে নিয়ন্ত্রিত করিত, সেই আদর্শ বাস্তবের সম্পর্কশূন্য ছিল বলিয়া তাঁহার জীবন ট্র্যাজেডিতে পর্যবসিত হইয়াছে। কিন্তু নিমচাঁদের জীবনে কোন উচ্চ আদর্শ ছিল না; তাহার মধ্যে আত্মসম্মানবোধ ছিল সত্য, কিন্তু তাহা সর্বদাই তাহার পরিবেশের নিকট পরাজয় স্বীকার করিয়াছে। তবে মধুস্থদনের সঙ্গে নিমচাঁদের সম্পর্ক কল্পনা করিবার কারণ কি? মনে হয়, নিমচাঁদের মুখে মধুস্থদনের তুই একটি নিজস্ব উক্তি শুনিতে পাওয়া যায় বলিয়াই মুখ্যত এই ভ্রান্ত ধারণার সৃষ্টি হইয়াছিল। কিন্তু সেই যুগের ডিরোজিও-রিচার্ডসনের ছাত্রদিগের মধ্যে এই ধরণের কথা সকলের পক্ষেই

সমান স্বাভাবিক ছিল। অতএব এই উক্তিগুলির ভিতর দিয়া একমাত্র মধুসূদন নহে, তদানীন্তন সমগ্র শিক্ষিত নব্যযুবক-সম্প্রদায়ের স্বাভাবিক মনোভাবই প্রকাশ পাইয়াছে। অতএব দীনবন্ধু এই অভিযোগের উত্তরে যে বলিয়াছেন যে, 'মধু কি কখনও নিম হয়', তাহা কেবলমাত্র একটি সাধারণ লৌকিক যুক্তি হিসাবেই গ্রহণযোগ্য নহে, ইহার মধ্যেও তাহার একটি সার্থক ইঙ্গিত ছিল তবে একথা সত্য যে, নিমচাঁদের চরিত্র মধুসূদনের চরিত্র অবলম্বনে লিখিত না হইলেও এই বিষয়ে কোনো জীবন্ত আদর্শ যে দীনবন্ধুর সম্মুখে ছিল, এই বিষয়ে কোন ভুল নাই। তবে তাহা অন্য কাহারও হইতে পারে।?

নিমচাঁদের চরিত্রের মধ্যে উচ্চাঙ্গের ট্র্যাজেডির উপাদান ছিল, নাট্যকার সেভাবে তাহা যদি ব্যবহার কবিতে পারিতেন, তাহা হইলে 'সধবার একাদশী' বাংলা সাহিত্যের অন্যতম শ্রেষ্ঠ নাটক হইতে পারিত। কিন্তু এই উপাদান-গুলি এতই অস্পষ্ট আভাস মাত্র দিয়া যায় যে, তাহা দ্বারা ট্র্যাজেডির প্রকৃত কোন উদ্দেশ্যই সফল হয় না; সেইজন্যই 'সধবার একাদশী' ট্র্যাজেডি না হইয়া হইয়াছে প্রহসন।

নিমচাঁদের সমগ্র জীবনের ব্যর্থতার জন্য তাহার দাম্পত্য জীবনই যে দায়ী সমগ্র নাটকের মধ্যে তাহার অস্পষ্ট আভাসমাত্র আছে। অথচ ইহার উপরই তাহার সমগ্র চরিত্রের ভিত্তি স্থাপিত হইয়াছে। ইহা বুঝিতে না পারিলে নিমচাঁদের চরিত্রের কোন তাৎপর্যই বুঝিতে পারা যায় না—তাহার মাতলামি কেবলমাত্র মাতলামির জন্যই বলিয়া ভুল হয়। একদিন নিমচাঁদ অটলের বাড়ীতে মদ খাইয়া পড়িয়া আছে, কেনারাম ডেপুটিও সেখানে ছিল—নিমচাঁদ কাঞ্চনের বাড়ী যাইবার প্রস্তাব করিল। অটল বলিল,

অটল। তুই ওঠ, আর এক জায়গায় চল।

নিম। প্রসন্নর বাড়ী? ডেপুটি বাবু, আমি তোমার পিনাল কোড্, এতে সব ক্রাইম আছে, আমারে হাতে ধরে লও, নইলে বাবা পড়ে মরি। ২।২

এইখানেই সর্বপ্রথম নিমচাঁদের ব্যক্তিগত জীবনের ব্যর্থতার আভাসটুকু পাওয়া গেল। তারপর আর একবার মাত্র বিষয়টি আর একটু স্পষ্ট হইয়াছে। নিমচাঁদের নিকট অটল গোকুলবাবুর স্ত্রীকে বাহির করিয়া আনিবার প্রস্তাব করিল। নিমচাঁদ অটলের এই প্রস্তাব সমর্থন করিল না। ইহাতে অটল ক্রুদ্ধ হইয়া তাহাকে বলিল,

অটল। তুই তবে তোর মাগের কাছে যা।

নিম। Thou sticketh a dagger in me. অটল কি গালাগালিই তুই দিলি। ৩।২

সমগ্র প্রহসনের মধ্যে ইহার সর্বপ্রধান চরিত্র নিমচাঁদের দাম্পত্য জীবন সম্পর্কে এই সামান্য আভাসটুকু মাত্র পাওয়া যায়। নিমচাঁদের মদ্যপানের আচরণের মধ্যে তাহার জীবনের এই প্রচ্ছন্ন বেদনার অভিব্যক্তিই প্রকাশ পাইয়াছে। এইটুকু বুঝিতে পারিলে তাহার চরিত্রের প্রতি ঘৃণা অপেক্ষা সমবেদনাই অধিক হয়। এই সম্পর্কে অনতিকাল ব্যবধানে রচিত বঙ্কিমচন্দ্রের 'বিষবৃক্ষ' উপন্যাসের একটি চরিত্রের কথা উল্লেখ করিতে পারি। তাহা দেবেন্দ্রনাথের চরিত্র। ব্যর্থ দাম্পত্য জীবনই দেবেন্দ্রনাথের চারিত্রিক অধঃপতনের মূল। দেবেন্দ্রনাথ বলিয়াছিলেন, 'যদি কখনও স্ত্রীর মৃত্যু-সংবাদ কর্ণে শুনি, তবে মদ ছাড়িব নচেৎ এখন মরি বাঁচি সমান কথা।' নিমচাঁদের দাম্পত্য জীবনের যে, আভাসটুকু আমরা পাইলাম, তাহাতে তাহার পক্ষেও বাঁচা-মরা সমান কথাই ছিল। দীনবন্ধু অপূর্ব কৌশলে তাহার আচরণের মধ্য দিয়া এই ভাবটুকু ফুটাইয়া তুলিয়াছেন এবং এই তথ্যটুকুর উপর ভিত্তি করিয়াই তাঁহার চরিত্রকে একটি মানবিক রূপ দিতে সক্ষম হইয়াছেন।

নিমচাঁদের মদ্যাসক্তির মূলে এই ইতিহাসটুকু ছিল বলিয়াই মাতাল হইয়াও সে নিজের বিবেক বিসর্জন দেয় নাই—সে মত্ততার মধ্যে কখনও আত্মলোপ করে নাই, মত্ততার মধ্যে সে তাহার ব্যর্থ দাম্পত্য জীবনের বিস্মৃতির সন্ধান করিয়াছে মাত্র, কিন্তু অন্য বিষয়ে তাহার আত্মসম্মান সজাগ ছিল। অটল যখন গোকুলের স্ত্রীকে বাহির করিয়া আনিবার জন্য নিমচাঁদের নিকট প্রস্তাব করিল, তখন নিমচাঁদ বলিল, 'এ কি ভদ্রলোকে পারে?" বলিয়া সে প্রস্তাব ঘৃণার সঙ্গে প্রত্যাখান করিল। 'বিষবৃক্ষে'র দেবেন্দ্রনাথের সঙ্গেও নিমচাঁদের এইখানেই পার্থক্য ছিল। দেবেন্দ্র রূপ-তৃষ্ণায় হিতাহিতজ্ঞানশূন্য ছিল। কিন্তু নিমচাঁদ নিজের দুর্ভাগ্যের সঙ্গে আর কোন নিষ্পাপ জীবনকে জড়াইতে চাহে নাই, ইহা নিমচাঁদের চরিত্রের একটি বিশেষত্ব।

নিমচাঁদের চরিত্রের এই গুরুত্বের দিকটা নাটকের মধ্যে প্রাধান্য পায় নাই, বরং আভাসে ও ইঙ্গিতে ব্যক্ত করা হইয়াছে বলিয়া নিমচাঁদ ট্র্যাজেডির নায়ক না হইয়া এক সাধারণ প্রহসনের পাত্র হইয়াছে; তাহার মাতলামি, তাহার রুচি ও নীতি-বিরুদ্ধ উক্তি, তাহার অশ্লীল আচরণ

ইত্যাদিই নাটকের মধ্যে প্রধান হইয়া উঠিয়াছে। অবশ্য নাট্যকারের উদ্দেশ্য সাধনের ইহাই একমাত্র উপায় ছিল। তিনি 'সধবার একাদশী'কে 'নীল-দর্পণের' মত বিয়োগান্তক নাটকে পরিণত করিতে চাহেন নাই। কিন্তু বোধ হয়, তাহা করিলেই ভাল হইত, দীনবন্ধুর হাতে একটি পূর্ণাঙ্গ নাটক আমরা পাইতাম। এখানে দীনবন্ধু সেই পথ পরিত্যাগ করিয়া একটি সাময়িক সামাজিক দুর্নীতিকে ব্যঙ্গ ও বিদ্রূপের কষাঘাতে জর্জরিত করিয়াছেন। সমাজের বিভিন্ন স্তরের কতকগুলি চরিত্র লইয়া বিভিন্ন দিক হইতে মদ্যপানের কুফল বর্ণনা করিয়াছেন; তাহাতে নাট্যকাহিনীর সংহতিও যে কতকটা নষ্ট হইয়াছে, সে কথা পরে আরও বিস্তৃতভাবে বলিতেছি।

নিমচাঁদ ব্যতীত এই নাটকে আর কোন চরিত্রই প্রকৃত স্ফূর্তি লাভ করিতে পারে নাই। নিমচাঁদের পরই অটলের চরিত্রের কথা আলোচনা করিতে হয়। অটল ধনী মাতাপিতার একমাত্র পুত্র, সামান্য বিদ্যালাভ করিয়াই কুসঙ্গে পড়িয়াছে, তারপর সময়গুণে যাহা হইবার তাহাই হইয়াছে। সে মূর্খ, সে 'মেঘনাদবধ কাব্য' কিনিয়াছে শুনিয়া নিমচাঁদ তাহাকে বলিল, 'ওর ভালমন্দ তুমি বুঝিবে কি? তুমি পড়েছ দাতাকর্ণ, তোমার বাপ পড়েছে দাশরথি, তোমার ঠাকুরদা পড়েছে কাশীদাস, তামার হাতে "মেঘনাদ", কাঠুরের হাতে মাণিক—মাইকেল দাদা বাংলার মিল্টন।'। দুইজনে এক সঙ্গে বসিয়া মদ খাইলেও এই দুইজনের মধ্যে এই পার্থক্য।

অটলের গৃহে সুন্দরী ও গুণবতী স্ত্রী, তথাপি সে বারবনিতা-বিলাসী। কারণ, রক্ষিতা রাখা সে বড়মানুষী বলিয়া মনে করে। কলিকাতা সহরের সকল বড় লোকের উপর দিয়া বাহাদুরী লইবার জন্য সে সহরের খ্যাতনামা বারবনিতাকে নিজের রক্ষিতারূপে রাখিয়াছে। ইহা তাহার মূর্খতার সম্পূর্ণ উপযোগী কার্যই হইয়াছে। তারপর সেই বারবনিতা যখন তাহাকে অপমান করিয়াছে, তখন সেই বারবনিতাকে অপমান করিবার জন্য নিজের এক কুলবধূকে ঘরের বাহির করিবার সঙ্কল্প করিয়াছে। নাট্যকার অপূর্ব কৌশলে তাহার চরিত্রগত এই আনুপূর্বিক সামঞ্জস্যগুলি দেখাইয়া দিয়াছেন। কিন্তু যে শ্রেণীর নাটকই হউক, তাহাদের চরিত্রের একটা সুস্পষ্ট লক্ষ্য নির্দেশ করা সর্বদাই নাট্যকারের কর্তব্য। অটলের পরিণতি-নির্দেশ খুব স্পষ্ট নহে। গোকুলবাবুর স্ত্রীকে বাহির করিতে গিয়া ভুল করিয়া নিজের স্ত্রীকেই সে বাহির করিয়া আনিল, এই ঘটনাটির মধ্যে একটি উচ্চাঙ্গের কৌতুকরস ছিল,

কিন্তু অটলের উপর এই ঘটনার কোন সুস্পষ্ট প্রতিক্রিয়া অনুভব করা যায় না। রামধনের প্রহারের প্রতিক্রিয়াও ক্ষণিক মাত্র। ঐ অবস্থায় স্ত্রীকে নিকটে পাইয়া ও তাহার কথা শুনিয়া অটল তাহাকে বলিল, 'তোমার আর লেকচার দিতে হবে না, তুমি আস্তে আস্তে বাড়ীর ভিতর যাও, গিন্নীপনা কর্তে এলেন।' কুমুদিনী 'যমের বাড়ী যাই' বলিয়া সক্রোধে বাড়ীর ভিতর প্রস্থান করিল, অটলও ব্রাণ্ডী খাইয়া মায়ের জ্বালা ভুলিবার জন্য নিমচাঁদকে লইয়া বাগানে চলিয়া গেল—এই ভাবেই নাটকের যবনিকা পতন হইল। অর্থাৎ ঘটনার দিক দিয়া নাটক যেখানে আরম্ভ হইয়াছে, প্রায় সেখানেই শেষ হইয়াছে। অবশ্য একথাও সত্য যে, প্রহসনের মধ্যে ঘটনার দিক দিয়া খুব বেশি কিছু দাবী করা চলে না। কিন্তু 'সধবার একাদশী' সেই জাতীয় প্রহসন নহে বলিয়াই ইহার বিষয়ে এই দাবী যেন কতকটা না তুলিয়া পারা যায় না। নীলকরের অত্যাচারে গোলোক বসুর পরিবার যে ভাবে বিধ্বস্ত হইয়া গিয়াছিল, সেই তুলনায় পুত্রের মদ্যপানের জন্য জীবনচন্দ্রের বিপুল ধন-সম্পত্তির কিংবা তাহার পরিবারের যেন বিশেষ একটা কিছুই হয় নাই বলিয়াই অনুভূত হয়।

উপরোক্ত ত্রুটির অন্যতম কারণ, অটলের স্ত্রী কুমুদিনীর চরিত্র-পরিকল্পনার ব্যর্থতা। কুমুদিনীই এই নাটকের নায়িকা—মাতাল স্বামীর উপেক্ষিতা পত্নী। নাটকের নামকরণ দেখিয়া মনে হয়, তাহার নারীজীবনের ব্যর্থতা নির্দেশ করাই নাট্যকারের উদ্দেশ্য ছিল। কিন্তু সে উদ্দেশ্য সম্পূর্ণ সার্থকথা লাভ করিতে পারে নাই। ইহার কারণ, নাটকের মধ্যে তাহার স্থান বড়ই সঙ্কীর্ণ, মাত্র দুই তিনটি দৃশ্যে তাহার আবির্ভাব দেখিতে পাওয়া যায়, এমন কি তাহাদের ভিতর দিয়াও সে পাঠকের কোন সহানুভূতি উদ্রেক করিতে পারে না। ইহার প্রধান কারণ, তাহার চরিত্রের মধ্যে নাট্যকার এমন কোন গুণ আছে বলিয়া নির্দেশ করেন নাই, যে তাহা পাঠকের দৃষ্টি আকর্ষণ করিতে পারে। বরং ননদের সঙ্গে তাহার কুরুচিপূর্ণ বাক্যালাপে হাস্যরসের উদ্রেক হওয়ার পরিবর্তে তাহার বিরুদ্ধেই মন বিরূপ হইয়া উঠে। সৌদামিনীর সঙ্গে তাহার যে কথোপকথন শুনিতে পাওয়া যায়, তাহা এতই কুরুচিপূর্ণ যে তাহা দ্বারা সে কাহারও সহানুভূতি আকর্ষণ করিতে পারে না। অবশ্য ভ্রাতৃবধূ এবং ননদ উভয়েই এই বিষয়ে সমান পারদর্শী—ধনিগৃহের বয়স্থা কন্যা ও বধূ সম্পর্কে দীনবন্ধুর এই ধারণারই যে কি ভাবে সৃষ্টি হইয়াছিল, তাহা

বুঝিতে পারা যায় না—হয়ত এই সম্বন্ধে দীনবন্ধুর জ্ঞান সুস্পষ্ট বাস্তবতার উপর নির্ভরশীল ছিল না, এই বিষয়ে তাঁহাকে কতকটা মধুসূদনের প্রহসনের উপর নির্ভর করিতে হইয়াছিল বলিয়াই বোধ হয় এই চরিত্রগুলি তাঁহার এই নাটকের মধ্যে এমন শক্তিহীন হইয়াছে। কুমুদিনী দ্বিতীয় অঙ্কের প্রথম গর্ভাঙ্কে সর্বপ্রথম আবির্ভূত হইয়াই যে কথাটি প্রথম উচ্চারণ করিয়াছে, তাহা এই—'এর চেয়ে বিধবা হয়ে থাকা ভাল।' তারপর সেই দৃশ্যেই আবার বলিয়াছে, 'আজ দশ দিন বাপের বাড়ী থেকে এইচি, একদিন তাকে ঘরে দেখতে পেলাম না। এক মরে যায় জানলুম—আপদ গেল।' অতএব দেখা যাইতেছে, আদর্শ হিন্দু নারী করিয়া নাট্যকার কুমুদিনীকে চিত্রিত করেন নাই, স্বামীর নিকট হইতে প্রত্যক্ষ কোন আঘাত না পাইয়াই নিজের একাদশীর সে কামনা করিতেছে, নাট্যকার কেবলমাত্র ইহার উপরই তাঁহার নাটকের 'সধবার একাদশী' নামকরণ করিয়াছেন। নাটকে আরও একবার কুমুদিনীর সঙ্গে সাক্ষাৎকার লাভ করা যায়। তখন সে নীলাম্বরী শাড়ী পরিয়া কাঁকালে মস্ত আলবার্ট চেন-এ বাঁধা ঘড়ি ঝুলাইয়া উৎসব গৃহে 'হেসে হেসে মেয়েদের অভ্যর্থনা' করিতেছে। স্বামীর উপেক্ষিতা নারীর এই আচরণ কাহারও সহানুভূতি আকর্ষণ করিতে পারে না—এই সহজ কথাটি নাট্যকার এখানে বিস্মৃত হইয়াছেন। অতএব মনে হয়, নাট্যকার 'সধবার একাদশী'কে যথার্থই প্রহসন করিতে চাহিয়াছেন—ইহা লইয়া তাঁহার অন্য কোন উচ্চাশা ছিল না। তবে নিমচাঁদের চরিত্রের মধ্যে হয়ত তাঁহার অলক্ষ্যেই কতকগুলি নাটকীয় গুণ আসিয়া গিয়াছিল। যথার্থ নাট্যিক উপাদান হাতে পাইয়াও কত বড় একটা সম্ভাবনাকে নাট্যকার যে এখানে সামান্য একটা প্রহসনের কাছে বলি দিয়াছেন, এই নাটকখানি বিশেষ ভাবে অনুসরণ করিলে তাহাই দেখিতে পাওয়া যায়।

কতকগুলি অনাবশ্যক চরিত্রের সমাবেশ এই নাটকের আর একটি গুরুতর ত্রুটি। মূল নাট্যকাহিনীর মধ্যে কেনারাম ডেপুটি, রামমাণিক্য ও ভোলার কোন স্থান নাই। তবে নানাদিক হইতে মাতলামির কুফল দেখাইবার জন্য নাট্যকার এখানে বিভিন্ন প্রকৃতির কতকগুলি চরিত্র আনিয়া একত্র সমাবেশ করিয়াছেন। স্থূল হাস্যরস সৃষ্টি ছাড়া ইহাদের দ্বারা আর কোন উদ্দেশ্য সাধিত হয় নাই।

'সধবার একাদশী' সম্বন্ধে সর্বাপেক্ষা গুরুতর যে অভিযোগ তাহা রুচির অভিযোগ। এই সম্বন্ধে বিস্তৃত আলোচনা নিষ্প্রয়োজন; কারণ, একথাও

সত্য যে, এই বিষয়ে মতের অনৈক্য চিরদিনই থাকিবে। কারণ, পাঠকের ব্যক্তিগত নীতি ও রুচি-বোধ দ্বারাই সাহিত্যের নৈতিক মূল্য সাধারণতঃ বিচার করা হইয়া থাকে। কিন্তু ব্যক্তিগত নীতি-বোধের উর্ধ্বে' না উঠিতে পারিলে কেহ আর্টের রস উপভোগ করিতে পারে না। মদ্যপানের কুফল বর্ণনা করিবার মত প্রচার করিতে গিয়াও যে রচনা খানি বাংলা সাহিত্য যথার্থ আর্টের পর্যায়ে উন্নীত হইয়াছে, তাহাই 'সধবার একাদশী' এই প্রসঙ্গে আমরা 'সধবার একাদশী' প্রহসনের প্রথম অঙ্ক প্রথম গর্ভাঙ্ক হইতে কিছু অংশ উদ্ধৃত করিতে পারি,—

নকু। ওহে, অটল নাকি মদ ধরেচে ?

নিম। পানায়, খায় না।

নকু। সুরাপান-নিবারণী সভা কচ্চে কি ?

নিম। Creating a concourse of hypocrites.

নকু। না হে এ সভায় দেশের অনেক মঙ্গল হয়েছে—মদ খাওয়া অনেক কমেচে।

নিম। প্রকাশ্য রূপে খাওয়া কম্‌চে, গোপনে খাওয়া বাড়্‌চে।

নকু। তুমি মাতাল, এ সভায় কি উপকার হচ্ছে, তুমি বুঝ্‌বে কি ? অনেক ভদ্রসন্তান মাতালদের অনুরোধে পড়ে মদ্ খেতে আরম্ভ করতো—এখন অনুরোধ করবা মাত্র তারা বলে সভার প্রতিজ্ঞা-পত্রে স্বাক্ষর করিছি, মাতাল ভায়ারা অম্‌নি পেচয়ে যান।

নিম। Vice versa.

নকু। সে আবার কি ?

নিম। অনেকে অনুরোধে পড়ে প্রতিজ্ঞাপত্রে স্বাক্ষর করেন, কিন্তু মদ দেখলেই এগ্‌য়ে আসেন।

নকু। সে দুই একটি।

নিম। ঠক্ বাচ্‌তে গাঁ উজুড়।

নকু। আমার সংস্কার হয়ে পড়েচে, এখন আর ছাড়া দুষ্কর, তা নইলে আমি সভায় নাম লিখয়ে মদ ছাড়্‌তেম।

নিম। তোমার স্ত্রীরও কি সংস্কার হয়েছে ?

নকু। কিছুমাত্র না।

নিম। প্রথমও না, দ্বিতীয়ও না।

নকু। সে মদ ছোঁয় না।

নিম। তবে তাঁকে নাম লেখাতে বলো।

নকু। সে যে তোর বোন হয়।

নিম। আর গৌতম মুনি আমার বোনাই হয়।

নকু। নিমচাঁদ তুই কেন সুরাপান-নিবারণী সভার সভ্য হ না।

নিম। আগে লিবারের উপক্রম হক্—কতকগুলিন নাম কাটা সেপাই ঢুকেছেন।

নকু। তারা কারা ?

নিম। শূল, পীলে, পাত, অগ্রমাস, কাঁসর ঘণ্টায় যাঁদের পেটে জায়গা নাই—তাঁরা চিরকাল মদ খেয়ে নেচে বেড়ালেন, এখন উদরে স্থান সংকীর্ণ বিধায়, অষ্টম হেন্‌রির ক্যাথারাইন পরিত্যাগের ন্যায় মদ ছেড়ে দিলেন। নেমোক হারাম ব্যাটাদের মুখ দেখতে নাই—

নকু। নিমচাঁদ, আপনার কথায় আপনি ঠক্‌লে—ও সকল রোগ মদেতেই জন্মে, সুতরাং মদ অতি ভয়ঙ্কর শত্রু।

নিম। রস বাবা একটু খেয়ে নিই, বুদ্ধিকে সজীব করি, তারপর তোমার কথার উত্তর দিচ্চি। ( মদ্যপান )

নকু। অধীনকে কিঞ্চিত দিতে আজ্ঞা হক্।

নিম। এস, বাপ এস। ( মদ্যপান )

নকু। ( মদ্য পানান্তর ) এত ভাবি, কম করে খাব, কিন্তু কেমন আকর্ষণ দেখিবামাত্র প্রাণটা লাপ্‌য়ে ওটে।

নিম। ( মদ্যপান করিয়া ) মদ খেলেই যে রোগ জন্মিবে, এমন কিছু নিদান শাস্ত্রে লেখা নাই—যদিই জন্মায় তা বলে কি, যে মহাত্মাকে একবার সহায় কল্যেম, যে মহাত্মার অনুকূলতায় জাতিভেদ উঠ্‌য়ে দিলেম, তাঁতি সোনার বেণে কুমার কামারকে নিয়ে একাসনে আহার কল্যেম, যে মহাত্মার গুণ প্রভাবে বন্ধুপক্ষে একত্রিত হয়ে বিমলানন্দ অনুভব কল্যেম, সেই মহাত্মাকে বিনশ্বর শরীরের অসুস্থতা হেতু পরিত্যাগ করবো ? পীলের অনুরোধে মদ ছাড়া কাপুরুষের কাজ—কৃতঘ্নতার পরাকাষ্ঠা—শরীর অসুস্থ হন, গোল্লাই যান—মনকে রোগ স্পর্শ কত্তে পারে না, মদের বিচ্ছেদে মনকে কেন ক্ষোভিত করবো ?

"—the mind and spirit remains
Invincible and vigour soon returns."

নকু। রোগ জর্জরীভূত হয়ে মদ ছাড়া না ছাড়া সমান—কারণ, তাঁরা কাজের বার, তাঁদের সুরাপান-নিবারণী সভায় নাম না লিখয়ে নিমতলার দিকে সাড়ে তিন হাত ভূমির মৌরসি পাট্টা লওয়া কর্তব্য—আমার প্রস্তাব এই, যারা মদ কখন খায় নি, অথবা যারা কেবল খেতে আরম্ভ করেছে, এই সকল ভয়ানক আশঙ্কায় তাদের মদ হতে তফাৎ থাকা উচিত।

নিম। তুমি আর এক গেলাস না খেলে কোন শালা তোমার কথার উত্তর দেয় —মনঃক্ষেত্র মদ্যরসে আর্দ্র কর, তার পরে আমার উপদেশবীজ বপন করবো, অচিরাৎ অঙ্কুরিত হবে।

নকু। ( মদ্যপান করিয়া ) আমি ত কাজের বার হইচি—আমার জন্যে আমি বলি না—দেশের মঙ্গলের জন্যে বলি—

নিম। Charity begins at home—আমি আমার জন্যে বলি, সুরাপান নিবারণী সভা যদি ত্বরায় নিপাত না হয়, আমার ভারি অমঙ্গল—বড় মানসের ছেলে ব্যাটারা এক একটি করে সভ্য হবে, আর আমি ধেনো খেয়ে মরবো—এক ব্যাটা বড মানসের ছেলে মদ ধল্লে, দ্বাদশটি মাতাল প্রতিপালন হয়।

নকু। তুমি যা বলো তা বলো, আমার বিবেচনায় সুরাপান-নিবারণী সভাটি অতি উপযুক্ত সময় সংস্থাপিত হয়েছে—এ সভাটি না হলে অসংখ্য যুবক সুরাপানে প্রবৃত্ত হয়ে অকালে মৃত্যুগ্রাসে পতিত হতো।

নিম। রোগের ভয়ে মদ না খাওয়া, অথবা ধরে ছেড়ে দেওয়া অতি ভীরুতার কর্ম—

"—To be weak is miserable
Doing or suffering".

তোমার সঙ্গে সভাপতি খুড়োর পরিচয় আছে ?

নকু। আছে।

নিম। তাঁকে বলে পাঠাও, পরিণয়-নিবারণী নামে একটি শাখা স্থাপন করুন।

নকু। পরিণয়ে অপরাধ ?

নিম। ইতিবৃত্ত খুঁজে খুঁজে দেখা যাচ্ছে, কতিপয় বিবাহিত কামিনী পতিকে প্লানটিন্ দেখিয়ে উপপতি করেছে এবং দুই একটি দৃষ্টান্ত পাওয়া যায়, যাতে পত্নী কর্ত্তৃক পতি বিনাশিত হয়েছে—সুতরাং বিবাহটা অতি ভয়ংকর, বিবাহ প্রচলিত থাকাতে অস্মদ্দেশে কত বিদ্যাবিশারদ দেশহিতৈষী যুবক কামাতুরা কামধুরার হস্তে অকালে মানবলীলা সংবরণ করিতেছেন, কত যুবক যাঁহাদের বিদ্যা, বদান্যতা, দেশানুরাগিতা, সাহস, বঙ্গভূমির মুখোজ্জ্বল করিতেছিল, যাহাদিগকে বঙ্গদেশের সভ্যতার সেনাপতি পদে অভিষিক্ত করণের আয়োজন হয়েছিল, যাঁহারা বঙ্গসমাজের কুসংস্কারকলাপ নিরাকরণের সদুপায় অবলম্বন করিতেছিলেন, সেই সকল যুবক স্বীয় বিবাহিতা বনিতার ব্যভিচার দৃষ্টে ভগ্নোদ্যম হয়ে একেবারে অকর্ম্মণ্য হয়ে পড়েছেন; কত যুবক রমণীর কুচরিত্রজাত দুঃসহ ক্রোধানল মনে রাখিয়া যেমন চেয়ারে উপবেশন করিতেছিলেন, অমনি হুস্ করে অনলশিখা হয়ে পুড়ে মরেছেন। যখন দেখা যাইতেছে, বিবাহ দ্বারা এবংবিধ বিবিধ অনিষ্ট ঘটিতেছে, তখন বিবাহ হইতে আব্‌ষ্টেন্ হওয়া সর্বতোভাবে কর্তব্য।

নকু। তুমি ঠাট্টা কর, আর যা কর, আমি এ সভার কখন নিন্দা করবো না।

নিম॥ দেখ দেখি বাবা, আস্পর্ধার কথা দেখ দেখি, মদ খেয়ে পীড়া হয় বলে মদ ত্যাগ করতে হবে!—পীড়া হয়, প্রতিকার কর, মেডিকেল্ সায়ান্স হয়েচে কি জন্যে? পীড়া আরাম করে আবার খা, বিচ্ছেদ-মিলনের সুখ পাবি—

"Rich the treasure,
Sweet the pleasure.
Sweet is pleasure after pain,"

নকু। তুই দেখিস্ আমি ত্বরায় সভায় নাম লেখাব।

নিম। বাবা ব্রাণ্ডির ভাঁটিতে না চোঁয়ালে তোমার ক্ষুধা হয় না, তুমি নাম লেখালে, সাড়ে তিন হাত ভূমির মৌরসি পাট্টা নিতে হবে।

নকু। কেন, রামসুন্দর বাবু বিশ বৎসর একাদিক্রমে মদ খেয়েছেন, এখন মদ ছেড়ে দিয়ে সুরাপান-নিবারণী সভার সভ্য হয়েছেন, সভ্য হয়ে তিনি ত বেশ আছেন।

নকু। তাঁর ত সভ্য হওয়া নয়, জাবরকাটা—তিনি বিশ বৎসর যে কায়গো বোঝাই নিয়েছেন, বিশ বৎসর যাবে হজম কত্তে—তিনি সভায় বসে মদের জাবর কাটছেন। (ভঙ্গির সহিত জাবর কাটন)

অটলবিহারীর প্রবেশ

এস আমার মাখনলাল মদের গোপাল এস।

অট। এ ব্যাটা খুব খেয়েছে বুঝি?

নকু। কেবল গৌরচন্দ্রিকা ভেঁজেছে।

নিম। পালা আরম্ভ করি। (মদ্যপান) অটল বাবা এক সিপ্ নাও।—

অট। আমি মদ খাব না, সকলেই বলে একবার ধল্লে আর ছাড়া যায়না—আমি সেদিন তোমাদের অনুরোধে একটু খেচ্‌লেম, তাতে আমার হেডেক হয়েছিল।

নিম। তোমার হেডটিতে আইরিশ ষ্টু হয়।

নকু। কেন?

নিম। অনেক পোট্যাটো আছে।

নকু। অটলকে একটু শ্যাম্‌পেন্ দাও।

অট। আমি তাও খেতে পারবো না।

নিম। তুমি কি প্রতিজ্ঞাপত্রে বাঁদরে আঁচড়েচ? থুড়ি, সই করেচ?

অট। সই করি আর না করি, আমি মদ খাব না।

নিম। তোর বাবা খাবে।

অট। আমার বাবা পরম ধার্মিক, প্রত্যহ শিবপূজা করেন।

নিম। তাই এমন গণেশের জন্ম হয়েছে। (অটলের হস্তে শ্যাম্‌পেন্ দিয়া) ঢক করে গিলে ফেল, লক্ষ্মী বাপ্ আমার।

অট। নকুল বাবু—খাব?

নকু। খাও, একটু খেতে দোষ কি? তুমি ত আর মাতাল হচ্চো না। মডরেট্‌লি খাওয়ায় কোন অপকার করে না—আমোদ করা বই ত নয়—

নিম। জুড়িয়ে গেল।

অট। (মদ্যপান করিয়া) আমি কিন্তু আর খাব না।

নিম। কাঞ্চনকে তুমি কি রেখেছ?

অট। বেটি তিন শ টাকা মাসয়ারা চায়।

নিম। তুচ্ছ কথা....তোমার বাবা যে বিষয় করেচেন, অমন বিষয় আমার থাকলে আমি কাঞ্চনের গর্ভধারিণীকে রাখতেম।

নকু। কাঞ্চন আজ আসবে, কথা আছে।

নিম। তবে মঙ্গলাচরণ করি। (মদ্যপান) অটল শক্তির সম্ভাষণ উপযোগী আয়োজন কর, আর একটু শ্যামপেন্ খাও।

অট। নকুলবাবু চুপ করে রইলেন যে—উনি কি মদ্য ত্যাগ করেছেন নাকি?

নকু। বাপু আমাদের উদর সমুদ্রবিশেষ—এক ঘড়া তুল্যেও কমে না, এক ঘড়া ঢাল্‌লেও বাড়ে না। (মদ্যপান)

নিম। এখন তুমি একটু খাও।

অট। নিমচাঁদ তোর পায়ে পড়ি আমায় আর দিস নে—বাবা যদি জানতে পারেন, আমি মদ খেইচি তিনি গলায় দড়ি দেবেন।

নিম। তুমি নকুলবাবুর অনুরোধে খেতে পালো, আমার অনুরোধে খেতে পার না? আমি তোমার সতাত বাপ? তুই যদি এক গেলাস না খাস, আমি গলায় দড়ি দেব, তোর পিতৃহত্যার পাতক হবে।

অট। মাইরি ভাই, মদে আমার বড় ভয়—আমি আর খাব না।

নকু। পেড়াপিড়ি কাজ কি।

নিম। খাবে না?

অট। না।

নিম। যা ব্যাটা তুই প্যারিসাইড, তোর মুখ দেখ্‌তে প্রায়শ্চিত্ত কত্তে হয়।

১৮৫৯ খৃষ্টাব্দে প্রকাশিত মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় রচিত 'চার ইয়ারে তীর্থযাত্রা' নামক প্রহসনটি প্রকাশিত হয়। এবং ইহাই মদ্যপান বিষয়ে প্রথম প্রহসন। কিন্তু ইহার কাহিনীর মধ্যে উল্লেখযোগ্য কিছু নাই, তথাপি ইহার কাহিনীটি লক্ষ্য করিবার যোগ্য। তাহা এই :—

গোপালচন্দ্র, হরিহর, নিতাই ও শ্যামলাল চারিজন পরম বন্ধু বা 'ইয়ার'। ইহাদের মধ্যে গোপাল মদ্যপ, হরিহর অহিফেন-সেবী, নিতাই গুলিখোর এবং শ্যামলাল গাঁজাখোর। ইহারা প্রত্যেকেই সম্পন্ন পরিবারের সন্তান ছিল, কিন্তু নেশার বশবর্তী হইয়া পৈতৃক সম্পত্তি

বিনষ্ট করিয়াছে। এখন অনাহারে অর্ধাহারে তাহাদের দিন কাটে, কিন্তু তথাপি নেশার প্রভাব কাটাইতে পারে না। কিন্তু ক্রমে তাহাও বন্ধ হইবার উপক্রম হয়। নিতাই ভাবিয়া স্থির করিল, বড়লোকের তোষামোদ করিতে পারিলে আহারের চিন্তা থাকিবে না। সে স্থির করিল, বড়লোকের নিকটে আমি বাবু হইয়া গমন করিব, পরে অল্প দিবসের মধ্যেই তাহাকে আমি মদ্য পান করিতে শিখাইব এবং তাহা হইলে অনায়াসে কৃতকার্য করিতে পারিব। সে কাপড় চোপড় ভাড়া করিয়া বড় লোকের নিকট যাইতে প্রস্তুত হইল। গোপালচন্দ্রের প্রতিবেশী রামকৃষ্ণ, রামকৃষ্ণের গুরুদেব সদানন্দ গোস্বামী। সদানন্দ গোস্বামী গুরুব্যবসায়ী হইয়াও মদ্যপায়ী। শিষ্য তাহাকে মদ্যপ দেখিয়া একদিন জিজ্ঞাসা করেন, 'প্রণাম মহাশয়, আজ এরূপ দেখছি, কেন? আপনি প্রধান গোস্বামী। এ কর্ম কোথা শিক্‌লেন। সদানন্দ বলেন, 'শুঁড়ির বাড়ী, আর কোথা?' বলিয়া তিনি মাৎলামি করিতে থাকেন।

প্রসন্নবাবুর বৈঠকখানায় চারিজন ইয়ার ইতিমধ্যেই যাতায়াত আরম্ভ করিয়াছে। নন্দরাম ভট্টচার্য নামে আর একজন ইয়ার তাহাদের সঙ্গে জুটিয়াছেন। তিনি মদ্যের সঙ্গে নুন, চাটনি ও ছাগ মাংসের আবশ্যকতা বিষয় সংস্কৃত উদ্ভট শ্লোক আবৃত্তি করেন।

অবশেষে চারিজন ইয়ারে মিলিয়া বৃন্দাবন যাত্রার উদ্যোগ করিল। প্রসন্ন বাবুরও মদ্যপানের জন্য অর্থনাশের ফলে সকল সম্পত্তি নষ্ট হইয়া গেল, কেবল মাত্র বসতবাড়ীটুকু রহিল। ইহাই বিক্রয় করিয়া চার ইয়ারের জন্য বৃন্দাবন যাত্রার পাথেয় সংগ্রহ হইল। তাহারা সকলে মিলিয়া বৃন্দাবন যাত্রা করিল তাহাদের স্ত্রীগণও গৃহত্যাগ করিয়া শ্রীক্ষেত্রাভিমুখে যাত্রা করিল।

জ্ঞানধন বিদ্যালঙ্কার প্রণীত 'সুধা না গরল' প্রহসনখানি ১৮৭০ খৃষ্টাব্দে প্রকাশিত হয়। মদ্যপ মানুষ এবং পশুর মধ্যে যে কোন পার্থক্য নাই তাহা তিনি তাহার এই গ্রন্থের পরিচয়লিপির দুইটি উদ্ধৃতি দ্বারা প্রমাণিত করিয়াছেন।

উকিল বিধুবাবুর গর্ব তাঁহার ন্যায় সভ্য ও কুসংস্কারশূন্য ব্যক্তি নাই বললেই চলে। কারণ, তিনি ব্রাহ্ম সমাজে নাম লেখাইয়াছেন, হিন্দুদের দেবতা মানেন না এবং চাচাদের দোকানে রুটি খান, তাঁহার মতে দেশের এই কুসংস্কারগুলি দূর না করিলে মঙ্গল নাই। তাই তিনি তাঁহার ৪০ বৎসরের বিধবা বোনের বিবাহ দিয়াছেন এবং বোনের একটি সন্তানও বর্তমান। বিধুবাবুর বন্ধু রামেশ্বর

বাবুর এই সব ব্রাহ্মসমাজে যাওয়া, মুসলমান ও উইলসনের দোকানে বিস্কুট খাওয়া, আলবট ফ্যাসনের টেরিকাটা পছন্দ নয়।

গণেশ ডাক্তার বিধুবাবুর বন্ধু। তিনি মদ্যপানের বিরুদ্ধে বক্তৃতা দিলেও বিনা দ্বিধায় মদ্যপান করেন। নিজের স্ত্রীর সঙ্গে ঝগড়া বিবাদের অন্ত নাই, কিন্তু বোসেদের বউ-এর রূপ দেখিয়া হতচেতন প্রায়। বোসেদের বউ সধবা হইলেও স্বামী বেশ্যালয়েই পড়িয়া থাকে। এইজন্য গণেশ ডাক্তারের তাহাকে হস্তগত করিবার খুব ইচ্ছা। মাঝে মাঝে বাইনাকুলার দ্বারা বোসেদের বাড়ীর ছাদে প্রেমিকাকে দেখিবার চেষ্টা করে, সদা সুযোগ সন্ধান করে কি ভাবে সে তাহাকে করায়ত্ত করিবে।

বিধুবাবুর বৈঠকখানায় মদ্যপান চলে। নলিনবিহারী, শম্ভু, গোলাপী ইত্যাদির শুভাগমনে নরক গুলজার হয়। নলিনবিহারী অল্পবয়স্ক, সুশ্রী যুবক, থিয়েটারে স্ত্রীলোকের পাঠ করে। গোলাপী বাঈজী। কেবল ইহারা নয় এই নরকে ইস্কুলের ফোর্থ টীচার মধুসূদন চট্টোপাধ্যায়েরও শুভাগমন হয়। তিনি আবার গোলাপীর পূর্বপরিচিত। বৈঠকখানার একদিকে এইরূপ নরক গুলজার চলে, অন্যদিকে রাজেনবাবু, অবিনাশবাবু দেশের পরিস্থিতি লইয়া আলোচনা করিতে থাকেন। রাজেনবাবু বলেন যে, আমাদের দেশে ব্যায়াম, যাকে বলে ফিজিক্যাল এক্সারসাইজ তাহার প্রচলন হওয়া উচিত।

অবিনাশবাবুর তাঁহাকে সমর্থন করিয়া বলেন, আমাদের দেশে ত বিবাহ করা হয় না বিবাহ দেওয়া হয়। যাহার সঙ্গে চিরকাল একত্র বাস করিতে হইবে, তাহাকে স্বচক্ষে দেখিয়া বিবাহ করা উচিত। বাল্যবিবাহ প্রসঙ্গে রাজেনবাবু বলেন যে অপক্ক বীজে কখন সতেজ বৃক্ষ জন্মাইতে পারে না।

এই নাটকের উপসংহারে দেখা যায় যে, শম্ভুর স্ত্রী স্বামীকে মদ বেশ্যা ছাড়িতে বলায় সে স্ত্রীর কাছে রতনচুর চায় ও পরিশেষে স্ত্রীকে লাথি মারে এবং তাতেই শম্ভুর স্ত্রী মারা যায়। অন্যদিকে গণেশ ডাক্তার বোসেদের বাড়ি ব্যভিচার করিতে গিয়া খুব জব্দে পড়েন ও প্রহার খাইয়া দেশত্যাগী হন।

রামচন্দ্র দত্ত প্রণীত 'মাতালের জননী বিলাপ' ১৮৭৪ খৃষ্টাব্দে প্রকাশিত হয়। ইহাও একখানি ক্ষুদ্র প্রহসন। মদ্যপানে যে বুদ্ধিভ্রংশ হয়, ইহাই ইহার মূল বক্তব্য। বুদ্ধিভ্রংশতার জন্য জননীর অপমানই ইহার মধ্য দিয়া স্পষ্ট করিয়া প্রকাশ করা হইয়াছে। কাহিনীটি এই,—হরিশবাবু কলিকাতার একজন সম্ভ্রান্ত লোক, বিভিন্ন জায়গায় বক্তৃতা দিয়া বেড়ান। কিন্তু নিজে অত্যন্ত মদ্যপ।

প্রায় পনর বার প্রতিজ্ঞা করিবার পরও তিনি মদ্যপান ত্যাগ করিতে পারেন নাই। গত দিনও মদ্যপান করিয়া রাস্তায় উলঙ্গ অবস্থায় নৃত্য করিয়াছেন। এইজন্য তাঁহার অনুশোচনার অন্ত নাই। তিনিও তাঁহার এটর্নি বন্ধু উভয়ে মিলিয়া প্রতিজ্ঞা করিয়াছেন যে, আর মদ্যপান করিবেন না, ব্রাহ্মসমাজেও যাইবেন না।

হরিশবাবুর বৈঠকখানায় বসিয়া এটর্নি বাবু বলেন যে, তিনি ফাকি দিয়া উকিল হইয়াছেন, মামলা-মোকর্দমা কিছুই বোঝেন না। এমন সময় উড়িয়া চাকর মদের বোতল ও গ্লাস লইয়া ঘরে ঢুকিলে হরিশবাবুর চোখের সামনে এটর্নি মদ্যপান শুরু করেন। হরিশবাবু কিছুক্ষণ পরে সমস্ত প্রতিজ্ঞাকে অগ্রাহ্য করিয়া মদ্যপান করিতে আরম্ভ করেন এবং পরে দুইজনে নাচিতে নাচিতে কামিনী পতিতার গৃহের দিকে পা বাড়াইলেন।

হরিশবাবুর অধঃপতন এইভাবে দিনদিন চরমে উঠে। একদিন হরিশ কামিনীর বাড়ী যাইবার পূর্বে মা সাবিত্রীর নিকট টাকা চাহিতেই সাবিত্রী বলেন যে টাকা তিনি দিতে পারেন; কিন্তু তাহার কোথাও যাওয়া চলিবে না। হরিশ তাহাতে উত্তর দেয় যে মদ খাওয়া একটা সভ্যতার চিহ্ন আর ডাক্তারেরা বলেন যে মদে অনেক উপকার আছে। মা উত্তর দেন যে মদ সভ্যতার চিহ্ন নয়, অসভ্যতার চিহ্ন। এদিকে বন্ধুর ডাকাডাকিতে অধৈর্য হইয়া হরিশ মাকে লাথি মারিয়া বাক্স লইয়া উধাও হয়।

হরিশের চরিত্রের এই অধঃপতন দেখিয়া তিনি ক্রন্দন করিতে থাকেন এবং বলেন যে মদ কি আমার সবনাশ করিবার জন্য ইংরাজেরা এদেশে আনিয়াছিল। হায়, এমন দিন কবে হইবে যে দিন সকলে মদ গরল বলিয়া আর স্পর্শ করিবে না। এই বলিয়া তিনি দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ করেন।

ইহার পর গোপালচন্দ্র মুখোপাধ্যায় রচিত 'বিধবার দাঁতে মিশি' (১৮৭৪) প্রহসনখানি সম্পর্কে উল্লেখ করা যাইতেছে। ইহার কাহিনী এই প্রকার—

শিবপুরের জমিদার কমলাকান্ত রায়ের মৃত ভাই-এর দুই পুত্র—শারদা ও বরদা। শারদা বহুদিন নিরুদ্দিষ্ট। বরদা কিছুদিন যাবৎ বদ বন্ধুদের সঙ্গে মিলিতে আরম্ভ করিয়াছে। একদিন বন্ধুরা মিলিয়া প্রস্তাব করিল যে কমলাকান্তকে জীবন্ত পুড়াইয়া মারিলে অনেকটা নিষ্কণ্টক হওয়া যায়। কিন্তু ঘটনার দিন কমলাকান্ত জানিতে পারিয়া সাবধান হইয়া যায় এবং বিধুকে পদাঘাত করিয়া তাড়াইয়া দেয়।

বরদার স্ত্রী হেমাঙ্গিনী ও গোরাচাঁদের স্ত্রী যামিনীর দুঃখ যে তাহাদের স্বামী রাত্রে বাড়ী থাকে না। শারদার স্ত্রী সৌদামিনীর স্বামীর অনুপস্থিতিতে গোরাচাঁদ প্রেমপত্র লিখতে শুরু করে। এইসব দেখিয়া শুনিয়া কমলাকান্ত কাশী চলিয়া যান।

গোরাচাঁদের পরিকল্পনা বিরাট, সে বরদাকে মদ খাইতে শিখাইয়াছে লিভার পচাইয়া মারিবার উদ্দেশ্যে। শারদা নাই, কমলাকান্ত কাশীতে! তাহা হইলে সে সৌদামিনীকে ভোগ করিতে পারিবে এবং সমস্ত সম্পত্তি গ্রাস করিতে পারিবে।

কমলাকান্তের কাশী যাত্রার পর বরদা অধঃপতনের শেষ সীমায় উপস্থিত হয়। বরদা অত্যধিক মদ্যপানে মারা যায় এবং স্ত্রী হেমাঙ্গিনী ইহাতে পাগল হইয়া আত্মহত্যা করে।

গোরাচাঁদের অত্যাচারে সৌদামিনী কাশীতে পলাইয়া আসেন এবং শারদার সঙ্গে বহু বাধা বিপত্তির পর মিলন হয় এবং নিজকর্মদোষে গোরাচাঁদ বিষযুক্ত খাদ্য খাইয়া মরিতে বাধ্য হয়।

রাজকৃষ্ণ রায় (জ্ঞানগর্ভ শিক্ষামানী) রচিত 'দ্বাদশ গোপাল' নামক প্রহসনখানি ১৮৭৮ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়। কোন কোন উৎসব উপলক্ষে শিক্ষিত সমাজের মদ্যপান চরম আকার লাভ করিত। মাহেশে দ্বাদশ গোপাল দর্শন উপলক্ষে কলিকাতার বাবু সমাজ মদ্যপান এবং আনুসঙ্গিক অন্যান্য ব্যভিচারে উন্মত্ত হইয়া উঠিত! সমসাময়িক সাহিত্যে তাহার পরিচয় প্রকাশ পাইয়াছে। 'দ্বাদশ গোপালের' কাহিনী এই প্রকার :—

কলিকাতার চারিজন বাবু এক পতিতাকে সঙ্গে করিয়া লইয়া নৌকাযোগে গঙ্গাপথে মাহেশে দ্বাদশ গোপাল দেখিতে যাত্রা করিয়াছে। বাবুদের একজনের নাম নন্দলাল। সে নিজের বাড়ীর শালগ্রাম শিলার সোনার পৈতা চুরি করিয়া ত্রিশ টাকায় তাহা বিক্রয় করিয়াছে এবং তাহা দিয়া মদ কিনিয়াছে; স্ত্রীকে প্রহার করিয়া তাহার গলার সোনার হার ছিনাইয়া আনিয়াছে, তাহার প্রয়োজন মত মদ্য কিনিয়া পান করিবে। আর একজন বাবুর নাম বিধুভূষণ। সে মাইনের টাকায় মদ কিনিয়া খায়, স্ত্রীপুত্র উপবাসী থাকে। সকলে মিলিয়া বাক্স হইতে মদ বাহির করিয়া পান করিতে লাগিল এবং মত্ত হইয়া কোলাহল করিতে লাগিল। কখনও গান ধরে, কখনও মারামারি আরম্ভ করিয়া দেয়। নদীতীর হইতে এক ইনসপেক্টর ও পাহারাওয়ালা

তাহা শুনিয়া নৌকা তীরে ভিড়াইতে বলে। মাতালেরা কান্নাকাটি করিয়া তাহাদের শরণাপন্ন হয়। কিন্তু পাহারাওয়ালা নৌকার জিনিসপত্রসহ তাহাদিগকে ধরিয়া লইয়া যায়। ইন্‌সপেক্টর সাহেব তাহাদের কিছু সদুপদেশ দেন।

ইহা নাটকও নহে, প্রহসনও নহে, তবে নাটকের আকারে লিখিত মাত্র। ইহা চিত্র, রচনার গুণে চিত্রগুলি বাস্তব এবং জীবন্ত হইয়া উঠিয়াছে। কলিকাতার বাবুদিগের ব্যভিচারের চিত্র বর্ণনা করিয়া সে যুগে অসংখ্য নাটক, প্রহসন এবং ব্যঙ্গ রচনা যে প্রকাশিত হইয়াছিল, ইহা তাহাদেরই একটি অকিঞ্চিৎকর প্রয়াস মাত্র। ইহার আর কোন গুণ না থাকিলেও সেকালের সমাজ-জীবনের বিকৃত রুচি এবং নৈতিক অধঃপতনের যে পরিচয় ইহাতে প্রকাশ পাইয়াছে, তাহা বাঙ্গালীর সামাজিক ইতিহাস রচনার পক্ষে কতকটা মূল্যবান্ বলিয়া বিবেচিত হইতে পারে।

এই শ্রেণীর আর একখানি প্রহসনের নাম 'এই এক প্রহসন।' ইহা ১৮৮১ খৃষ্টাব্দে প্রকাশিত হয়, লেখকের নাম অজ্ঞাত। ইহার কাহিনী এই প্রকার ;—বামাপদ অফিসের কেরাণী, একদিন মাথা ধরার নাম করিয়া সকাল সকাল অফিস হইতে বাড়ী যাইবার পথে বই-এর দোকানের সামনে দাঁড়াইয়া একটি সস্তা দামের বই চাহিলেন। দোকানী—'বিয়ে পাগলা বুড়ো' নামে নামে একটি বই দিতেই সে জিজ্ঞাসা করিল যে লেখকেরা বুড়োদের উপর এত চটা কেন? এমন সময় হলধর নামে আর এক কেরাণী সেখানে উপস্থিত হইয়া বলেন যে 'চোরের উপর চাতুরী' বইখানির বিষয়বস্তু স্ত্রীলোকের সতীত্বনাশ এবং এই বইটি তিনি কিনে পুড়িয়ে দিয়েছেন। বামাপদবাবুর সঙ্গে হলধরবাবুর খুব বন্ধুত্বের সৃষ্টি হয় এবং হলধর তাঁহার ঠিকানা দিয়া বামাপদ বাবুকে সেখানে উপস্থিত থাকিবার জন্য নিমন্ত্রণ করেন।

হলধর যেখানে বামাপদ বাবুকে আসিতে বলিয়াছিল, তাহা একটি পতিতালয়। বামাপদ বাবু সেখানে গিয়া উপস্থিত হয় এবং মদ্যপান করিয়া বক্তৃতা দিতে আরম্ভ করে এবং অজ্ঞান হইয়া পড়ে। অজ্ঞান হওয়ার পূর্বে সে একটি কাগজের টুকরায় কি লিখিয়া যায়। পান্না ও হলধর সেই কাগজখানি লইয়া বামাপদ বাবুর বাড়ীতে উপস্থিত হয়। চিঠিতে লেখা ছিল যে তিনি এক ভয়ানক জায়গায় আসিয়া উপস্থিত হইয়াছেন। কৃষ্ণপ্রিয়া যেন সাবধানে থাকে এবং এক হাজার টাকার তোড়াটি সাবধানে

রাখে। . পরে পুনশ্চ দিয়া লেখা আছে, যেন ওই টাকাটা পত্রবাহকদের দিয়া দেওয়া হয়। বামাপদবাবুর স্ত্রী সমস্ত বুঝিতে পারিয়া হলধরদের আটকাইবার চেষ্টা করে। কিন্তু হলধর পলাইয়া যায়।

পরে বামাপদ বাবু ফিরিয়া আসিয়া স্ত্রী কৃষ্ণপ্রিয়ার কাছে সমস্ত শ্রবণ করেন এবং প্রতিজ্ঞা করেন যে আর কোনদিন ও পথে পা বাড়াইবেন না।

পরদিন এক মাতাল বন্ধু আসিয়া উপস্থিত হয় এবং বামাপদবাবুকে মদ্যপান করিতে অনুরোধ করে, তখন বামাপদবাবু সমস্ত খুলিয়া বলেন যে কত ছোঁড়া বই বিক্রি করিয়া মদ্যপান করে, পতিতালয়ে যায়। লক্ষ টাকা খরচ করিয়া মুখে চুণ মাখে, কিন্তু সত্যের তুল্য আর কিছুই নাই।

বামাপদ বাবুর উপদেশে মাতাল বন্ধু নিজের ভুল বুঝিতে পারে এবং সঙ্কল্প করে যে জীবনে সে আর কখনও এমন দুষ্কর্ম করিবে না।

মদ্যপান বিষয়ক আর একখানি উল্লেখযোগ্য রচনা গিরিশচন্দ্র ঘোষের প্রথম সামাজিক নাটক 'প্রফুল্ল' ( ১৮৮১ )। ইহার নায়ক চরিত্র যোগেশের মদ্যপান ও তাহার পরিণামের যে চিত্রটি অঙ্কিত হইয়াছে, তাহাও উনবিংশ শতাব্দীর শেষার্ধের বাঙালীর সমাজ-জীবনের কলঙ্ক স্বরূপ ছিল, ইহারও চিত্র গিরিশচন্দ্র তাঁহার প্রত্যক্ষ অভিজ্ঞতার অন্তর্ভুক্ত সমাজ-জীবন হইতেই লাভ করিয়াছিলেন। মাইকেল মধুসূদন দত্তের 'একেই কি বলে সভ্যতা', দীনবন্ধু মিত্রের 'সধবার একাদশী' ইত্যাদি রচনার পর হইতেই তদানীন্তন নাগরিক জীবনের এই কলঙ্কের কথা প্রচার লাভ করিয়া কত নাটক-প্রহসন যে রচিত হইয়াছিল. তাহার অন্ত নাই। শুধু তাহাই নহে, দেশে সমাজ-হিতকর প্রতিষ্ঠানের ভিতর দিয়া সমাজদেহের এই দুরন্ত ব্যাধি দূর করিবার প্রয়াসও দেখা দিয়াছিল। 'প্রফুল্ল' নাটকের মধ্য দিয়াও সমসাময়িক বাংলা দেশের এই মসীলিপ্ত চিত্রই প্রকাশ করিয়া সমাজের দৃষ্টি ইহার মর্মান্তিক পরিণতির দিকে আকৃষ্ট করা হইয়াছিল। সে দিন কলিকাতা মহানগরীর কত অন্তঃপুরই যে জ্ঞানদার মত কত হতভাগিনী পত্নীর দীর্ঘনিঃশ্বাসে বিষাক্ত হইয়া উঠিয়াছিল, তাহার হিসাব কোনদিনই কেহ করিতে পারিবে না এবং এই পথেই যে কত সাজান বাগান শুকাইয়া গিয়াছে, তাহাই বা কে বলিতে পারিবে? গিরিশচন্দ্র সেদিনকার সমাজের এই রূপটিকে সুস্পষ্টভাবে তাঁহার 'প্রফুল্ল' নাটকে সংলগ্ন করিতে পারিয়াছিলেন বলিয়াই যোগেশ চরিত্রটি এমন জীবন্ত হইয়া উঠিয়াছিল। জ্ঞানদার সংলাপেও সর্বত্রই মদ্যপানের নিন্দা শুনিতে পাওয়া যায়। প্রফুল্ল

যখন জ্ঞানদাকে বলিল, 'দিদি, তুমি খেতে দাও কেন, দিদি?' জ্ঞানদা তাহার উত্তরে বলিল,—'আমি কি করবো বোন, সহরে অলিতে গলিতে শুঁড়ির দোকান, কিনে খেলেই হলো। আহা! কোম্পানির রাজে এত হ'চ্ছে, যদি মদের দোকানগুলি তুলে দেয়, তা হলে প্রাণ ভরে আশীর্বাদ করে, আর লোকে ভাতার-পুত নিয়ে সুখে-স্বচ্ছন্দে ঘর করে।' ইহাই ছিল উনবিংশ শতাব্দীর কলিকাতার নাগরিক জীবনের চিত্র।

যোগেশ একদিন মাতলামি করিতে করিতেই বলিল, 'সাবাস, সাবাস, উকিল কি চিজ্....আমার মা রত্নগর্ভা, একটি মাতাল, একটি উকিল, একটি চোর।' (২।৪)। উনবিংশ শতাব্দীতে কলিকাতার নাগরিক জীবন প্রতিষ্ঠার ফলে ইংরেজের অনুকরণে মদ্যপানের অভ্যাস সৃষ্টি হইবার সঙ্গে সঙ্গে মামলা মোকদ্দমারও সৃষ্টি হইয়াছিল, মদ এবং মোকদ্দমা দুই-ই সেদিন বাংলার পরিবার ধ্বংস করিতেছিল। মোকদ্দমার সহায়ক উকিল-মোক্তার, অর্থোপার্জনের জন্য সত্যকে মিথ্যা এবং মিথ্যাকে সত্য বলিয়া প্রতিষ্ঠা করাই তাহাদের বৃত্তি ছিল, তাহাদের কবলে পড়িয়া সাধারণ লোক যে কি ভাবে লাঞ্ছিত হইতে আরম্ভ করিয়াছিল, ইহার মধ্য দিয়া সেই ভাবটিও প্রকাশ পাইয়াছে। পল্লী জীবনে একদিন যে কাজ একটি বৈঠকেই পঞ্চায়েৎ কিংবা গ্রামবৃদ্ধগণ মীমাংসা করিয়া দিতেন; তাহাই উকিল মোক্তারের করুণায় দিনের পর দিন, সপ্তাহের পর মাস, মাসের পর বৎসর ধরিয়া টানা পোড়েন হইতে লাগিল, তাহার ফলে ভুক্তভোগীর জীবন দুর্বিষহ হইয়া উঠিতে লাগিল। সমসাময়িক সমাজের এই ভাবটিই এই উক্তির মধ্য দিয়া প্রকাশ পাইয়াছে।

পূর্বেই উল্লেখ করিয়াছি যে উনবিংশ শতাব্দীতে কলিকাতার নাগরিক জীবন প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে নব প্রতিষ্ঠিত সমাজ-জীবনের মধ্যে যে সকল দুষ্ট ক্ষত প্রবেশ করিয়াছিল, তাহাদের মধ্যে মদ্যপান যেমন ছিল, মাম্‌লা-মোকদ্দমাও তেমনি ছিল। মধুসূদনের 'একেই কি বলে সভ্যতা'র ভিতর দিয়া বাংলা নাটকে মদ্যপানের যে কুফল বর্ণনার সূত্রপাত হইয়াছিল, তাহা উনবিংশ শতাব্দীর শেষ পাদ পর্যন্ত বাংলা নাটকের অবলম্বন হইয়াছিল। এমন কি, সে যুগের বাংলার এমন কোন সামাজিক নাটক কিংবা প্রহসন ছিল না, যাহাতে মদ্যপান সম্পর্কে নিন্দা প্রকাশ করা না হইয়াছে। গিরিশচন্দ্র যুগের সেই প্রভাবকে স্বীকার করিয়া লইয়া তাঁহার সামাজিক নাটক 'প্রফুল্ল'র নায়ক চরিত্র যোগেশের অধঃপতনের মূলে তাঁহার এই কু-অভ্যাসটাকে আনিয়া যুক্ত

করিয়াছেন। উনবিংশ শতাব্দীর কলিকাতার বাঙ্গালী শিক্ষিত সমাজে মদ্যপান প্রায় সামাজিক আচারের অন্তর্ভুক্ত হইয়া গিয়াছিল, সমাজ-দেহে ইহা দ্বারা যে বিষক্রিয়া সৃষ্টি হইয়াছিল, গিরিশচন্দ্র গভীরভাবে লক্ষ্য করিয়া তাঁহার প্রথম সামাজিক নাটকের নায়ক-চরিত্রের মধ্যেই ইহার রূপটি প্রতিফলিত করিয়াছেন। মধুসূদন যেমন নিজের জীবনে ইহার কুফল অনুভব করিয়াই তাঁহার 'একেই কি বলে সভ্যতা'র ভিতর দিয়া ইহার রূপটি প্রত্যক্ষ করিয়াছিলেন, তাহারই অনুসরণ করিয়া দীনবন্ধু মিত্র তাঁহার 'সধবার একাদশী' নাটকের মধ্যে ইহারই পরিচয়টিকে আরও জীবন্ত করিয়া তুলিয়াছেন। গিরিশচন্দ্রও সেই পথই অনুসরণ করিয়া তাঁহার যোগেশ চরিত্র পরিকল্পনা করিয়াছেন। সুতরাং বাংলা সামাজিক নাটকের একটি ধারা অনুসরণ করিয়াই মাতাল চরিত্র যোগেশের সৃষ্টি হইয়াছে। পারিপার্শ্বিক সমাজের মধ্যে এই রূপটি প্রত্যক্ষ ছিল বলিয়া গিরিশচন্দ্র তাঁহাকে যোগেশ চরিত্রের মাতাল রূপটিকে জীবন্ত এবং বাস্তব করিয়া তুলিতে সক্ষম হইয়াছিলেন। কিন্তু মধুসূদন 'একেই কি বলে সভ্যতা'র মধ্যে মদ্যপায়ী নববাবুর যে চরিত্র বর্ণনা করিয়াছেন, তাহাতে কেবলমাত্র সবিশেষ কোন চারিত্রিক রূপ ফুটিয়া উঠিতে পারে নাই—ইহা যেন মদ্যপায়ীর একটি 'টাইপ' বা ছাঁচ মাত্র; বিশেষতঃ তাহার মধ্যে মদ্যপানের জন্যই মদ্যপানের তৃষ্ণা অনুভূত হইত; ইহা তাহার অর্থহীন লোক-দেখানো খেয়াল এবং বিলাসিতা ছাড়া আর কিছুই ছিল না; কিন্তু মদ্যপায়ী তাহার মদ্যপানের মধ্য দিয়াও যে নাটকের একটি বিশিষ্ট চরিত্র হইতে পারে, তাহা দীনবন্ধু মিত্র তাঁহার 'সধবা একাদশী'র নিমে দত্তর চরিত্রের মধ্য দিয়া সর্বপ্রথম দেখাইলেন। কিন্তু তাহা সত্ত্বেও তাঁহার পর অধিকাংশ নাটকেই মদ্যপ কোন বিশিষ্ট নাটকীয় চরিত্ররূপে প্রকাশ পাইতে পারে নাই, কেবল মাত্র মদ্যপায়ীর আদর্শ, টাইপ বা ছাঁচ হইয়া রহিয়াছে। দীনবন্ধুর পর গিরিশচন্দ্রই যোগেশের মধ্য দিয়া মদ্যপায়ীকে একটি বিশিষ্ট নাটকীয় চরিত্ররূপে গড়িয়া তুলিলেন। সেজন্য মাতাল হইলেও যোগেশ সাধারণের সহানুভূতি আকর্ষণ করিতে পারে, তাহার পারিপার্শ্বিক অবস্থা বিচার করিয়া, বিশেষতঃ সন্তানতুল্য কনিষ্ঠ ভ্রাতার অকারণ বিশ্বাসঘাতকতা লক্ষ্য করিয়া তাহার অবস্থার প্রতি সকলেই বেদনা অনুভব করিবেন।

যোগেশের মাতলামির একটা ধারা আছে। মদ্যপান করিয়াও কিছুতেই তিনি আত্মবিস্মৃত হইয়া যান না; তিনি কখনও জ্ঞানহারা হইয়া কোনও

আচরণ করেন না। বহু জঘন্য আচরণ তিনি মত্তাবস্থায় করিয়াছেন, কিন্তু সচেতন ভাবেই তিনি তাহা করিয়াছেন, যেন রমেশের বিশ্বাসঘাতকতার বিরুদ্ধে আক্রোশ মিটাইবার জন্য নিজের চুল নিজে টানিয়া ছিঁড়িয়াছেন, নিজের দেহকে নখে আঁচড়াইয়া ক্ষতবিক্ষত করিয়াছেন। রমেশের সকল ষড়যন্ত্রের বিরুদ্ধে মাথা তুলিয়া দাঁড়াইয়া তিনি আত্মরক্ষার কোন যে উপায় সন্ধান করিলেন না, তাহা তাঁহার মদ্যপানজনিত বুদ্ধি-ভ্রংশের ফল নহে—বরং যেন ভ্রাতার বিরুদ্ধে আক্রোশ মিটাইবার উপায় বলিয়াই তিনি গ্রহণ করিয়াছিলেন। তিনি যে কি, তাহা তিনি যেমন জানিতেন, তেমনই রমেশ যে কি; তাহাও তিনি জানিয়েছিলেন; এমন কি, সুরেশ সম্পর্কেও তাহার কোন অজ্ঞতা ছিল না। সেই জন্যই তিনি সহজভাবে তাঁহার জননীকে বলিতে পারিয়াছিলেন, যে তাঁহার তিনটি পুত্র-সন্তানই সমান—'একটি মাতাল, একটি উকিল একটি চোর।'

উকিল সম্পর্কেও গিরিশচন্দ্রের ধারণা মাতাল হইতে কোন বিষয়েই উন্নত ছিল না। মামলা-মোকদ্দমা নাগরিক জীবনের অভিশাপ রূপে এই দেশে প্রথম আত্মপ্রকাশ করিল, পরে পল্লীর নিরুপদ্রব জীবনকেও ইহা গ্রাস করিল। সত্যনিষ্ঠ গিরিশচন্দ্র উকিল-মোক্তারের অসদাচরণ কিছুতেই সহ্য করিতে পারিতেন না; সেইজন্য তীব্রতম ভাষায় তিনি তাহাদের ব্যবসা এবং তাহার সঙ্গে যাহারা প্রত্যক্ষভাবে লিপ্ত তাহাদিগকে আক্রমণ করিয়াছেন। সেইজন্য তাঁহার রচিত 'প্রফুল্ল' নাটকের প্রধান villain বা খল-চরিত্রকে তিনি এটর্নি বা আইন ব্যবসায়ী রূপে পরিচিত করিয়াছেন. মদ্যপান তাঁহার মতে যে শ্রেণীর সামাজিক পাপ, ওকালতি ব্যবসায়ও তাঁহার দৃষ্টিতে সেই শ্রেণীর সামাজিক অপরাধ বলিয়া গণ্য হইয়াছিল।

বাংলা নাটকের মধ্যে দীনবন্ধু মিত্রই 'নীল-দর্পণ' নাটকে সর্বপ্রথম মিথ্যা মামলা-মোকদ্দমার চিত্র এবং অর্থগৃধ্নু আইন ব্যববসায়ী দুই মোক্তারের চরিত্র অঙ্কিত করিয়াছেন। মোক্তারের চক্রান্তে মিথ্যা মোকদ্দমার ফলে সেখানেও একটি পরিবার বিধ্বস্ত হইয়া গিয়াছিল। তাহাতেও নাট্যকার নীলকর পক্ষীয় যে এক মোক্তারের পরিচয় দিয়াছিলেন, তাহার মধ্য হইতে গিরিশচন্দ্র আইন ব্যবসায়ীদিগের সম্পর্কে এই ধারণা সৃষ্টি করিবার প্রেরণা পাইয়াছিলেন। ইহার সঙ্গে তাহার ব্যক্তিগত জীবনের অভিজ্ঞতা আসিয়া মিশ্রিত হইবার ফলে, আইনের ব্যবসায়ীদিগের বিরুদ্ধে তাঁহার ঘৃণা তীব্রতম হইয়া উঠিয়াছিল।

'প্রফুল্ল নাটক হইতে একটি মদ্যপানের দৃশ্য এখানে উদ্ধৃত করা যাইতে পারে—গরাণহাটার মোড়—শুঁড়ির দোকানের সম্মুখ।

ব্যাপারীদ্বয়.

১ম ব্যাপারী। এমন মানুষটা এমন হ'য়ে গেল?

২য় ব্যাপারী। ম'শয়, টাকার শোক বড় শোক! পুত্রশোক নিবারণ হয়, টাকার শোক যায় না।

১ম ব্যাপারী। আচ্ছা, তোমার কি বোধ হয়, পীতাম্বর যা ব'ল্লে সত্যি—মদ খাইয়ে লিখে নিয়েছে? না আমাদের ঠকাবার জন্য সাজস ক'রে এইটে ক'রেছে?

২য় ব্যাপারী। কি বল্‌বো ম'শয়, সাজসও হ'তে পারে মদেরও অসাধ্যি কাজ নাই। রমেশবাবু কাল এসেছিলেন, আমার পাওনাটা কিনে নিতে, আমায় কি না সবেশ্বর সাধুখাঁ পেয়েছেন? দশ হাজার টাকা পাওনা, পাঁচশো টাকায় বেঁচে ফেল্‌বো? ব্যাঙ্ক খুলবে সন্ধান পেয়েছে, সব কিনে নিতে এসেছে; জুচ্চুরি মতলবটা দেখ! ও সাজস, সাজস।

১ম ব্যাপারী। শুন্‌ছি, যোগেশকে বাড়ী থেকে তাড়িয়ে দিয়েছে।

২য় ব্যাপারী। সেও সাজস।

ব্যাঙ্কের দেওয়ানের প্রবেশ

দেও। ওহে, তোমরা যাও না সকাল সকাল টাকাগুলো নিয়ে এস না।

১ম ব্যাপারী। আর মশয় যে হুজুকি দেখিয়েছিলেন।

দেও। "আর ভয় নেই" বল্লেই হল, না বাতি জ্বালালেই হ'ল!

১ম ব্যাপারী। মশয়, আপনার তো যোগেশবাবুর সঙ্গে খুব আলাপ, শুনছি নাকি রমেশবাবুর সব ফাঁকি দে লিখে পড়ে নিয়েছেন, এ সাজস, না সত্যি?

দেও। সাজস না, সত্য; রমেশটা ভারী জোচ্চোর।

২য় ব্যাপারী। কি করে জান্‌লেন মশয়?

দেও। আমি তার পরদিনই যোগেশকে খবর দিতে যাই যে, ব্যাঙ্ক

পেমেণ্ট করবে, তুমি কিছু বন্দোবস্ত করো না। রমেশটা আমার সঙ্গে দেখা কত্তে দিলে না, ওর এই সব মতলব ছিল।

২য় ব্যাপারী। মদ খাইয়ে যেন লিখে নিয়েছে রেজেষ্টারি হল কি করে? ঠকান বটে; সাজসও বটে; উনি আমাদের ঠকাতে বেনামী কত্তে গিয়েছেন, শোনেন নি যে ব্যাঙ্ক টাকা দেবে, আর উনি সবাইকে ফাঁকি দেবেন মতলব করেছেন।

ব্যাপারীদ্বয় ও দেওয়ানের প্রস্থান

যোগেশ ও পীতাম্বরের প্রবেশ

পীতা। বাবু, এসে যত মদ খেতে পারেন, শুদ্ধ একবার ব্যাঙ্ক যাবেন আর একটা এফিডেবিট করে আসবেন চলুন। আমি বলছি আস্‌বার সময় চার কেশ মদ নিয়ে আসবেন।

যোগেশ। ব্যাঙ্কে আবার কি কত্তে যাব?

পীতা। চেক্ বইখানা ছিঁড়ে ফেলেছেন কি না; একখানা চেকবই নিয়ে অসেবেন, আমাদের দেবে না, আর রমেশবাবুর নামে যে টাকা জমা দেবার অ্যাডভাইস্ করেছিলেন, সেইটে ক্যানসেল করে আসবেন। আর হাজার দু'চার টাকার একখানা চেক কেটে দেবেন, দেখি যদি জেলে কিছু সুবিধে কত্তে পারি।

যোগেশ। কিছু সুবিধা কত্তে পারবে? ঐটে হলে আমি আর কিছু ভাবি নি, সুরেশটাকে ভুলতে পারছি নি! পীতাম্বর, তা নইলে আর আমি লোকালয়ে মুখ দেখাতেম না, ও ছেলেবেলা থেকে আমা বৈ আর জানে না। কত মেরেছি ধরেছি, কখনও একবার মুখ তুলে চায় নি। আহা! কি দুর্বুদ্ধিই ঘটলো! কারে দুষছি, আমারই বা কি? গাড়ী আন, ওখানে ব্যাপারীরা রয়েছে, আমি যাব না।

পীতা। আচ্ছা, গাড়ীরই বা কি হয়েছে, একখানা গাড়ী নেই? বোধ হয় সব খড়দায় বেরিয়ে গিয়েছে; আপনি এইখানে দাঁড়ান, আমি গাড়ী করে নিয়ে আসছি।

শিব। পীতাম্বরবাবু—শুনেছি নাকি জেলে ঘুষ দিলে খাটা বন্ধ হয়?

পীতা। আপনি কে?

শিব। আমি শিবনাথ। যাকে সুরেশ বাঁচিয়েছিল, আমি হাজার টাকা

নিয়ে দু'দিন জেলের দোরে ফিরেছি ; কাকে দিতে হয় জানি নি, আপনি যদি এই টাকা নিয়ে ঘুস্ দিতে পারেন।

পীতা। বাপু, তুমি চিরজীবী হও। তোমার টাকা দেবার দরকার নাই, আমি দেখছি।

শিবনাথ ও পীতাম্বরের প্রস্থান

ব্যাপারীদ্বয়ের পুনঃ প্রবেশ

২য় ব্যাপারী। এই যে যোগেশবাবু! লুকুবেন না—লুকুবেন না, আমরা দেখেছি! খুব কৌশলটা শিখেছেন বটে! এমন জুচ্চুরিটে ক'ত্তে হয়? ঘর থেকে মাল দিয়ে আমরা চোর? আপনি রইলেন বাড়িতে ভাইকে আমাদের ঠেকিয়ে দিলেন। আমাদের হক্কের টাকা ডোব্বার নয়, কারুর তো জুচ্চুরি ক'রে নিই নি।

ব্যাপারীদ্বয়ের প্রস্থান

যোগেশ। এই অদৃষ্টে ছিল! রাস্তায় গালাগালগুলো দিয়ে গেল! ওদেরই বা দোষ কি? জুচ্চুরি করেছি, দূর হ'ক, মুখ দেখাবো না, চলে যাই।

কজন ইতর স্ত্রীলোকের প্রবেশ

গীত

মা, তোমার এ কোন দেশী বিচার।
আমি কেঁদে বেড়াই পথে, দেখা দাও না একটি বার॥
মদ্ খেয়ে বেড়াস্ ধেয়ে কে জানে কেমন মেয়ে,
কোলের ছেলে দেখ্‌লিনি চেয়ে,
আমিও মাত্‌বো মদে, মা ব'লে ডাক্‌বো না আর॥

স্ত্রী। কি ইয়ার, আড় নয়নে চাচ্ছ' যে? এক গ্লাস মদ খাওয়াবে?

যোগেশ। যা যা, সরে যা, দেক্ করিস্ নি।

স্ত্রী। স'রে যাব? কেন বল দেখি? জোর! জোর না কি? বটে, ঢের ঢের দেখেছি—জুচ্চুরির আর জায়গা পাওনি? থাক, আমি চ'ল্লেম।

যোগেশ। ধিক্ আমায়! এ ছোটলোক মাগীও জেনেছে, এও আমায় জোচ্চোর ব'লে গেল! আর কারুর মুখ চাব না, যার যা অদৃষ্টে আছে তাই হবে! সুরেশ জেলে গেল কেন—আমি কি ক'র্‌বো? আমি যে মদ খাই, সে কি তার দোষ? না সে জেলে গিয়েছে,

আমার দোষ? যাক্—কে কার জন্য মরে, কে কার জন্য বাঁচে? যে মরে মরুক, আমার আর পেছু ফেরবার দরকার নাই। যে পথে চ'লেছি সেই পথেই যাব। এই যে কাছেই শুঁড়ীর দোকান! কিসের লজ্জা? টাকা তো সঙ্গে নেই—বাঃ, এই যে ঘড়ী, ঘড়ীর চেন র'য়েছে! (দোকানে প্রবেশ পূর্বক) ভাই, ঘড়ী, ঘড়ীর চেন রেখে এক বোতল ব্রাণ্ডী দাও তো, বিকেল বেলা ছাড়িয়ে নে যাব।

শুঁড়ি। আমাদের সে দোকান না, আমরা জিনিস বাঁধা রেখে দিই নি।

যোগেশ। দাও ভাই দাও, নিদেন আধ বোতল দাও।

শুঁড়ি। দাও হে একটা ব্রাণ্ডী দাও। ম'শায়, নগদ খাবার বেলা অন্য দোকানে যান, আর ঝুঁকির বেলায় আমার হেথা? নিন, ভদ্রলোক—চাচ্চেন, ফেরাব না, পেছনে বেঞ্চি আছে, ব'সে খান গে।

যোগেশের প্রস্থান

ওরে মস্ত খদ্দেরটা, দু'পয়সার চাট কিনে দিগে যা, তামাক টামাক যা চায়; দিস্।

মাতালগণের মদ খাইতে খাইতে

গীত

রাণী মুদিনীর গলি, সরাপের দোকান খালি,
যত চাও তত পাবে পয়সা নেবে না।
ঠোঙ্গা ক'রে শাল পাতাতে, চাট দেবে হাতে হাতে,
তেলমাথা মটরভাজা মোলাম বেদানা॥

রাস্তায় পীতাম্বরের প্রবেশ

পীতা। কই ছাই গাড়ী তো পেলেম না! বাবু কোথায় গেলেন? শুঁড়ির দোকানে ঢুকলেন নাকি? কৈ না, হেথা তো নেই, বাড়ী চ'লে গেছেন।

শুঁড়ি। ম'শায় যান কেন? ভাল মাল আছে, যা চান, তাই আছে।

পীতা। দুর্গা দুর্গা!

পীতাম্বরের প্রস্থান

১ম মাতাল। আয় আবার গাই আয়—আবার গাই আয়।

২য় মাতাল। বেশ! বেশ! খুব আমোদ হ'বে।

গীত

চুচ্চুরে হ'য়ে মদে এলোচুলে কোমর বেঁধে,
হর্ ঘড়ী তামাক দেয় সেজে,—

( যোগেশের প্রবেশ ও মাতালগণের সহিত নৃত্য )

বাপের বেটী মুদীর মেয়ে ঘুঙুর বেঁধে দেয় সে পায়ে
নাচ গাও যত পার তার কি ঠিকানা।
মুদিনীর এমনি কেতা পড়ে থাক যেথা সেথা
জমাদার পাহারা'লার নাইক নিশানা ॥

পীতাম্বরের পুনঃ প্রবেশ

পীতা। কি সর্বনাশ! এও দেখ্‌তে হ'ল! হাড়ী বাগ্দীদের সঙ্গে বাবু নাচ্ছেন। বাবু, বাবু, কি ক'চ্ছেন? আসুন।

যোগেশ। পীতাম্বর, পীতাম্বর, ছেড়ে দাও, ছেড়ে দাও, আমোদ হবে না, আমোদ হবে না—

পীতা। ওরে মুটে, তোদের আট আনা পয়সা দেব, ধ'রে নিয়ে আসতে পারিস্?

মুটে। নেই বাবু, হামি লোক্ পার্‌বে না, মাতোয়ালা হুয়া।

পীতা। ওহে, তোমরা দু'জন লোক দাও ভাই, বড়মানুষ লোকটা বে-ইজ্জত হয়, আমি তোমাদের পাঁচ টাকা দেব।

শুঁড়ি। ও সেধো, যা তো, তোতে আর গঙ্গাতে নিয়ে যা!

যোগেশ। নাচ, নাচ, নাচ; ছেড়ে দাও, আমোদ হবে না।

১ম লোক। চলুন বাবু চলুন, খুব আমোদ হবে এখন।

যোগেশ। আয় আয়, তোরা আয়, খুব মদ খাব এখন।

মাতালগণ। আয় আয়, বাবু ডাক্‌ছে আয়, খুব মদ খাওয়া যাবে।

যোগেশ, পীতাম্বর ও মাতালগণের প্রস্থান

দোকানের মধ্যে জনৈক মাতাল। ওহে, আর একটা ব্র্যাণ্ডী নিয়ে এস।

শুঁড়ি। যাচ্ছি বাবু। প্রস্থান

'প্রফুল্ল' নাটক রচিত হইবার পর গিরিশচন্দ্রের অনুকরণে অনুরূপ আরও বহু নাটক ও প্রহসন রচিত হয়। তাহাদের মধ্যে একখানি 'প্রেমের নক্সা' বা 'রগড়ের চাঁচি' (১৮৯৯)। ইহার রচয়িতার নাম বিপিন বিহারী চট্টোপাধ্যায়। ইহার কাহিনী এই প্রকার—

রমেশবাবু নেশাখোর জমিদার, চব্বিশ ঘণ্টা ইয়ার বন্ধুদের সঙ্গে ভাঁড়ামী করিয়া দিন কাটান। ফট্টটাই, ভাদুড়ি, হরিখুড়ো তাহার ইয়ার বন্ধুদের অন্যতম। এই বাপের উপযুক্ত পুত্র অঙ্গদ। নেশাখোর পদ্মলোচন তাহার সহচর। মেয়ে মানুষের সঙ্গে বাক্যালাপের জন্য পদ্মলোচন নিয়ত প্রেমের জ্ঞান দেয় অঙ্গদকে। এইসব ব্যাপারে অর্থের প্রয়োজন হয়। পদ্মলোচন অঙ্গদকে উপদেশ দেয় টাকা আনিবার জন্য। অঙ্গদের মাথায় ফন্দী আসে যদি সে ভাগলপুরের তালুকে যাইয়া পিতার মৃত্যু সংবাদ রটাইতে পারে তাহা হইলে কিছু আদায় হইতে পারে। পরে বালিশের তলা হইতে পাওয়া সামান্য টাকায় হুইস্কি নিয়ে প্রমদার বাড়ীতে গিয়ে রঙ্গরস করে। রমেশ সমস্ত জানিতে পারিয়া দুঃখ করেন, 'বেফাঁক বাঁশটায় ঘুণ ধরান।' এদিকে ইয়ার বন্ধুদের সঙ্গে অঙ্গদ ভাগলপুরে যাইয়া উপস্থিত হইল। এবং জ্যান্ত পিতার শ্রাদ্ধের আয়োজন আরম্ভ করিল। এমন সময়ে রমেশবাবু সদল বলে সেখানে উপস্থিত হইয়া দেখিলেন তাঁহার সুযোগ্য পুত্র একটি বৃষকাষ্ঠ স্থাপন করিয়া আলোচাল আর কলা দিয়া পিণ্ডী চটকাইবার বন্দোবস্ত করিয়াছে।

ঊনবিংশ শতাব্দী উত্তীর্ণ হইয়া এ দেশের সমাজ যখন বিংশতি শতাব্দীর প্রথম পাদেই স্বদেশী আন্দোলনের সম্মুখীন হইল এবং তাহাতে বিদেশী দ্রব্য বর্জন এবং স্বদেশী দ্রব্য গ্রহণ বিষয়ক নীতির অনুসরণ করিতে লাগিল, তখন হইতেই এদেশের সকল শ্রেণীর শিক্ষিত সম্প্রদায়ের মনেই যে আত্মসম্মানবোধ জাগ্রত হইতে আরম্ভ করিয়াছিল, তখন হইতে মদ্যপান আর কোন ব্যাপক সামাজিক সমস্যা রূপে গণ্য হইবার কোন কারণ ছিল না।

# সপ্তম অধ্যায়

## নৈতিক ব্যভিচার

ঊনবিংশ শতাব্দীতে মাইকেল মধুসূদন দত্ত রচিত 'বুড়ো শালিকের ঘাড়ে রোঁ'ই হোক, কিংবা দীনবন্ধু মিত্রের 'সধবার একাদশী'ই হোক, ইহারা যে সমাজ-সম্পর্কহীন ব্যক্তি-মানসের বিচ্ছিন্ন সৃষ্টি নহে, সমসাময়িক সমাজ-জীবনের সুগভীর তলদেশ হইতেই ইহাদের প্রেরণা এবং বিষয়বস্তু জন্মলাভ করিয়াছে, তাহা বুঝিবার জন্য সেই যুগে এই বিষয়ের যে অংসখ্য আরও নাটক এবং প্রহসন রচিত হইয়াছিল, তাহাদের অনুসন্ধান আবশ্যক। তাহা হইলেই দেখিতে পাওয়া যাইবে, উক্ত দুইখানি রচনা শক্তিশালী লেখকের হাতে পড়িয়া বিশিষ্টতা অর্জন করিলেও এই বিষয়ে বহু সমাজহিতৈষী ব্যক্তি নাটক এবং প্রহসন রচনার অক্ষম প্রয়াসের মধ্য দিয়াও এই বিষয়ে নির্ভীক ভাবে তাহাদের বক্তব্য প্রকাশ করিয়া গিয়াছেন। সাহিত্যের বিচারে এই সকল নাটক প্রহসনের কোন মুল্য নাই সত্য, তবে আধুনিক বাংলার সমাজ-জীবনের ক্রমবিকাশের ধারা অনুসরণ করিতে হইলে ইহাদের অনুশীলন অপরিহার্য।

ঊনবিংশ শতাব্দীতে সমাজ-জীবনের নৈতিক ব্যভিচার যে কেবল মাত্র মদ্যপানের সঙ্গেই জড়িত ছিল, তাহা নহে, তবে মদ্যপানের ব্যাপকতা তাহার সহায়ক হইয়াছিল মাত্র। ইহা মানুষের একটি জৈব বৃত্তি। সমাজ নীতির শাসনে ইহাকে দমন করিয়া রাখা হয় ( Repressed ), যাহারা সমাজ-নীতিকে অস্বীকার করিয়া চলিবার মত শক্তির অধিকারী, তাহারা ইহার পরবশ হন। সমাজ-শাসনকে অস্বীকার করিবার শক্তি দুই দিক হইতে আসিতে পারে; প্রথমতঃ সামজিক প্রতিপত্তির দিক হইতে, দ্বিতীয়তঃ আর্থিক প্রতিপত্তির দিক দিয়া। অর্থ দ্বারা ষাট বৎসর বয়স্ক যে ব্যক্তি ষোড়শী কন্যার পাণিগ্রহণ করে, সেও এই বৃত্তির তাড়নায়ই এই কাজ করিয়াথাকে, ইহার মধ্যে সমাজের সমর্থন আছে বলিয়া ইহাকে ব্যভিচার বলা হয় না, কিন্তু তথাপি ইহা ব্যভিচার ছাড়া আর কিছুই নহে। সামাজিক প্রতিপত্তিও ইহার সহায়ক। যাহাদের অর্থনৈতিক কিংবা অন্যান্য কারণেও সমাজের মধ্যে প্রতিষ্ঠা হইয়াছে, তাঁহাবাই

সমাজ-নীতিকে লঙ্ঘন করিবার শক্তি ধারণ করিয়া থাকেন, তাঁহারা সমাজের বশ হন না, বরং সমাজ তাঁহাদেরই বশীভূত বলিয়া তাঁহারা মনে করিয়া থাকেন—তাঁহারাও সমাজের মধ্যে নৈতিক ব্যভিচারে লিপ্ত হন। এই সম্পর্কে বিগত শতাব্দীতে তারকেশ্বরের মোহান্ত এবং এলোকেশী নাম্নী একটি গৃহস্থ-বধূর যে বৃত্তান্ত প্রকাশিত হইয়া দেশময় আন্দোলনের সৃষ্টি করিয়াছিল, তাহার কথা স্মরণ করা যাইতে পারে। মোহান্ত সামাজিক প্রতিপন্ন সম্পন্ন ব্যক্তি—তিনি কেবল বিত্তশালীই ছিলেন না, বরং তাহার ব্যাপক সামাজিক অধিকার ছিল, ধর্ম-প্রতিষ্ঠানের সঙ্গে সংস্রবের জন্য তাঁহার সেই প্রতিপত্তি বহু গুণ বৃদ্ধি পাইয়াছিল। কারণ, এ'দেশে ধর্মের প্রতি অন্ধ বিশ্বাসের ফলে ধর্মের ভেক পরিয়া যাহারা ব্যভিচার করিয়া থাকে, তাহাদের প্রতি সমাজের সন্দেহ সহজে ধাবিত হইতে পারে না। এই সুযোগ লইয়া বিত্তশালী ধর্মের ভেকধারী ব্যক্তিরাও তাহাদের নির্জিত ( repressed ) জৈব প্রবৃত্তি চরিতার্থ করিবার উপায় সন্ধান করিয়া থাকে। তারকেশ্বরের মোহান্ত ইহার একটি মাত্র প্রত্যক্ষ দৃষ্টান্ত হইলেও অনুরূপ ঘটনা এ'দেশের ধর্মান্ধ সমাজে চিরকালই ঘটিয়াছে। সুতরাং সামাজিক প্রতিপত্তি অর্থনৈতিক প্রতিপত্তির মতই ব্যভিচারের সহায়ক হইয়া থাকে।

অতৃপ্ত জৈব তৃষ্ণা স্ত্রীপুরুষের মধ্যে ব্যভিচারের প্রেরণা দিয়া থাকে। নানা কৃত্রিম সামাজিক বিধিনিষেধের মধ্য দিয়া ব্যক্তির জীবনে স্বাভাবিক জৈব উপভোগের যে অন্তরায় সৃষ্টি হইয়া থাকে, তাহাও ব্যভিচারের প্রেরণা দিয়া থাকে। 'বহু-বিবাহ' বিষয়ক অধ্যায়ে রামনারায়ণ তর্করত্ন রচিত 'কুলীন কুল-সর্বস্ব' নাটকটি যখন আলোচনা করিয়াছি, তখন কৌলীন্য প্রথাজাত বহুবিবাহ কি ভাবে যে বিবাহিত কুলীন কন্যাদিগের মধ্যে ব্যভিচারের প্রবৃত্তির জন্মদান করিয়াছে, তাহার উল্লেখ করিয়াছি। বিবাহিত কুলীন নারীর অতৃপ্ত জৈব তৃষ্ণা ইহার কারণ হইলেও, বিশেষ সমাজ-ব্যবস্থাই যে মূলতঃ স্ত্রীপুরুষের মধ্যে স্বাভাবিক দাম্পত্য জীবন যাপনের এখানে অন্তরায় সৃষ্টি করিয়াছে, তাহা বুঝিতে পারা যায়। সুতরাং কৌলীন্য প্রথাই এখানে নারীর নৈতিক ব্যভিচারের প্রতিপালক। বিধবা বিবাহ সমাজে প্রচলিত না থাকিবার জন্য বাল-বিধবাদিগের মধ্যে যে ব্যভিচারের প্রবৃত্তি দেখা যাইত, তাহাও স্বাভাবিক জৈব তৃষ্ণার চরিতার্থতার অভাবেরই ফল। এই সকল ক্ষেত্রে বিধবা-বিবাহ প্রথা প্রবর্তনের যে সামাজিক দায়িত্ব ছিল, তাহা পালন না করিবার জন্য এই

সমাজ জীবনের পক্ষে সত্য, তাহা পৃথিবীর যে কোন নগরীর সমাজ জীবনের পক্ষে সত্য বলিয়া প্রতিপন্ন হইতেছে। সেই জন্য প্রত্যেক নগর-নগরীরই আজ প্রায় একই সমস্যা। তবে বাংলা দেশের মধ্যে শিল্পকেন্দ্রিক সভ্যতা নূতন বিস্তার লাভ করিতেছে বলিয়া প্রাচীন সংস্কারের ধারা হইতে ইহা সম্পূর্ণ মুক্ত হইতে পারিতেছে না, এখনও শিল্পকেন্দ্রিক জীবনের পূর্ণাঙ্গ আদর্শ তাহার পক্ষে গ্রহণ করা সম্ভব হয় নাই।

কিন্তু এই অবস্থাটি আরও ভয়ঙ্কর অর্থনৈতিক সমস্যার সৃষ্টি করিতেছে। প্রাচীন সমাজ জীবনের উপকরণকে আঁকড়াইয়া ধরিয়া থাকিবার মধ্যেই নূতন সমাজ-জীবনে আদর্শকে গ্রহণ করিতে গেলে, ইহাদের মধ্যে অর্থনৈতিক জীবনের সামঞ্জস্য বিধান করা অসম্ভব হইয়া উঠে, বাংলা দেশের সমাজের মধ্যে তাহা আজ এক ভয়াবহ রূপ লাভ করিয়াছে। একদিন অবশ্য সেই অবস্থা থাকিবে না, কিন্তু আজও তাহার সেই অবস্থা হইতে পরিত্রাণ হয় নাই। একদিন বিপুল পৈত্রিক বিত্তের উত্তরাধিকারী সন্তান পিতৃশ্রাদ্ধে যে অর্থব্যয় করিত, তাহা পিতার সঞ্চিত বিত্ত হইতেই আসিত, আজ পুত্রের ব্যক্তিগত উপার্জনে এই কার্যে তাহার পক্ষে সেই ব্যয় সম্ভব নহে, সঙ্গতও নহে, কিন্তু সংস্কার এখানে অত্যন্ত প্রবল হইয়া উঠে, কুলক্রমাগত রীতি ও আচার, জীর্ণ সমাজ-জীবনের অস্পষ্ট লৌকিকতা-বোধ এখানে যাহা সঙ্গত তাহা পালন করিতে বাধা সৃষ্টি ক । এই দুইয়ের মধ্যস্থলে পড়িয়া সমাজ এখনও বিভ্রান্ত হইয়া যায়। স্ত্রীশিক্ষার বিস্তার হইতেছে, স্ত্রী-পুরুষে স্বাধীন মেলা-মেশা বাড়িতেছে, তথাপি কন্যা কিংবা পুত্র যদি স্বাধীন ভাবে বিবাহ করিয়া সুখী হইতে চাহে সমাজ সেখানে বাধা দিতে আসে, মিলনের পক্ষে অন্তরায় সৃষ্টি হইয়া অনেক সময় মর্মান্তিক পরিণতির সৃষ্টি করে। এই সমস্যা আজ কলিকাতার নাগরিক জীবনের অন্যতম প্রধান সমস্যা। অথচ এই সমস্যা অন্য কোন পাশ্চাত্ত্য নাগরিক সমাজে নাই। এই বিষয়টি আধুনিক বাংলা নাটকের উপজীব্য হইয়া থাকে।

একান্ত ব্যক্তিস্বার্থ-সিদ্ধির জন্য নাগরিক জীবনে বৃহত্তর সামাজিক নীতি বিসর্জিত হইয়া থাকে। অর্থনৈতিক প্রতিদ্বন্দ্বিতার মধ্যে যে উত্তেজনা সৃষ্টি হয়, তাহার উন্মত্ততা সকল নীতি-নিয়ম সম্পর্কে ব্যক্তিকে সম্পূর্ণ অন্ধ করিয়া তোলে। বাহিরে একটি কৃত্রিম সভ্যতার মুখোস পরিয়া সকলের অলক্ষ্যে ঘৃণ্যতম আচরণ করিতে এখানে ব্যক্তির রুচি ও নীতিবোধে বাধে

না। অথচ এই নাগরিক সমাজের মধ্যেও উচ্চশিক্ষা প্রাপ্ত আদর্শবাদী এমন চরিত্রও আছে, যাঁহারা জীবনের একটি উচ্চ আদর্শ অনুসরণ করিয়া চলিয়া থাকেন। তাঁহাদের জীবন সাধারণ নাগরিক জীবনের সঙ্গে সঙ্গতি রক্ষা করিতে পারে না। অনেক সময় তাহা কৃত্রিম হইয়া উঠে। কলিকাতার নাগরিক জীবনে ব্রাহ্মসমাজের যে আদর্শ একদিন স্থাপিত হইয়াছিল, তাহা বাংলার সমাজ-জীবন হইতে রস-সংগ্রহ করিবার পরিবর্তে এক সমুচ্চ আধ্যাত্মিক আদর্শের উপর লক্ষ্য স্থির করিয়াছিল বলিয়া প্রাণরসে পরিপুষ্ট হইয়া উঠিতে পারে নাই। সুতরাং কোন মাত্র আদর্শবাদের উপর ভিত্তি করিয়া কোন সমাজ-জীবনের পরিকল্পনা করিলে তাহা কেবলমাত্র শিক্ষাগত ( academic ) কৌতূহল পূর্ণ করিতে পারে, কোন সক্রিয় পরিচয় লাভ করিতে পারে না।

বাংলা সামাজিক নাটকের ভবিষ্যৎ রূপ কি হইবে, তাহা আজই বলিতে করিতে পারা যাইবে না। কারণ, কোন ধারায় যে সমাজ-জীবন পরিবর্তিত হয় তাহা পূর্ব হইতে কেহ বলিতে পারে না। দুইটি বিশ্বযুদ্ধের ফলে ইতিমধ্যেই বিশ্বব্যাপী সমাজ-জীবনে ব্যাপক পরিবর্তন সাধিত হইয়াছে, অদূর ভবিষ্যতে যদি তৃতীয় বিশ্বযুদ্ধ সংঘটিত হয়, তবে সেই অনুযায়ই কেবলমাত্র বাংলার নাগরিক সমাজ-জীবনই যে পরিবর্তিত হইবে, তাহা নহে, বিশ্বব্যাপী সামাজিক জীবনই পরিবর্ত্তিত হইবে। অর্থনৈতিক জীবনই আজ ব্যাপকভাবে সমাজ-জীবনকে নিয়ন্ত্রিত করিতেছে, একদিন ধর্ম সমাজ-জীবনকে নিয়ন্ত্রিত করিত। মধ্যযুগে ইউরোপের ধর্মযুদ্ধ বা crusade সমগ্র খৃষ্টান জগতের সমাজ জীবনকে নিয়ন্ত্রিত করিয়াছিল। পরবর্তী যুগে জাতীয়তাবাদ ( nationalism ) সেই স্থান গ্রহণ করিয়াছে। রাশিয়ার মত বিরাট দেশ ধর্মকে রাষ্ট্র ও সমাজ জীবনের আনুষ্ঠানিক দিক হইতে সম্পূর্ণ বর্জন করিয়া অগ্রসর হইয়া যাইতেছে। যে সকল দেশে ধর্ম আনুষ্ঠানিক জীবনে বর্জিত হয় নাই, তাহাদের মধ্যেও ধর্ম শক্তিহীন, অতীতের নির্জীব সাক্ষীর মতই নিষ্ক্রিয় হইয়া অবস্থান করিতেছে। একদিন ধর্মের জন্য যে জগৎ প্রাণ বিসর্জন করিয়াছে, আজ সেখানে দেশপ্রেমের জন্য জাতি প্রাণ বিসর্জন করিতেছে। দেশ আজ ধর্ম এবং দেবতার স্থান গ্রহণ করিয়াছে। সমাজ-জীবনের আদর্শের এই পরিবর্তনের ধারায় দেশ-বিদেশের নাটকও তাহাদের জীবনের মধ্যে নূতন নূতন রহস্যের সন্ধান পাইতেছে। সাম্প্রতিক কালে এক শ্রেণীর বাঙ্গালী নাট্যকার এ'সকল দিকেও লক্ষ্যস্থির করিয়াছেন।

---

